শুনিয়া হরের কথা লাজে দেবী হেট-মাথা
একধার দুগ্ধ তথি দিল
কপিলা ভকত-বন্ধু পুরিয়া উঠিল সিন্ধু
ধন্য ধন্য ঘোষে দেবকুল।
কপিলা বিদায় হৈলা গৃহস্থ-পুরীতে আইলা
স্নান-দান করে দেবগণ
কহে বিপ্রদাস কবি বন্দিয়া মনসা-দেবী
কৈলাসে বসিলা ত্রিলোচন॥

১০

পয়ার

ঘুষিবারে সংসারে থাকিল এ বারতা
তপ করে সিন্ধুতীরে দুর্বাসা সর্বথা।
বিচিত্র তাম্বের পাত্র লইয়া বিধাতা।
সিন্ধুকূলে সাজি-ফুলে হৈলা উপনীতা।
গত মাত্র বিধি তত্র পাত্র মাজিবারে
এক টিয়া সিরজিয়া আদেশিল তারে।
আনিবারে মর্তপুরে তেতুলির ফল
পাঠাইয়া দিল টিয়া গেল মহীতল।
লইয়া তেতুলি টিয়া ধাতা অঙ্গীকারে
দেহ কিছু ডাকে পিছু দুর্বাসা তাহারে।
নাহি দেয় টিয়া যায় মুনি শাপ দিল
মুখে হৈতে আশম্বিতে ক্ষীরোদে পড়িল।
তেতুলিতে দুগ্ধেতে হইল এক ঠাঞি
ততক্ষণ মিলনে সকল হৈল দই।
স্নান বিনে ক্রিয়াহীনে চিন্তে সুরপুরে
ব্রহ্মা বলে হবে ভালে কিছু অবসরে।
হৃদয়ে বিস্ময় করি চলে দেবগণ
দুর্বাসা লইয়া কিছু শুন বিবরণ।
কৌতুকে দুর্বাসা মুনি ভ্রমেন কৈলাসে
কৈলাসের রূপগুণ দেখেন হরিষে।
অচল কৈলাস অতি দিব্য রম্য ধাম
ব্রহ্মা আদি করি তথা দেবতা বিশ্রাম।
ভৃগু পরাশর ঋষি আছয়ে ধেয়ানে
আছয়ে তপস্যা করি পরম গেয়ানে।
কোথাও পরম যোগী সিদ্ধ বিদ্যাধরে
কোথাও তম্বুর গান মধুর সুস্বরে।
গায়ন্তি মধুর গীত শুনি মনোহরে
মত্ত মধুকর জেন আনন্দে গুঞ্জরে।
বিদ্যাধর অপছর আছে কুতুহলে
গায়ন্তি নৃত্যন্তি তথা সুছাঁদ সুভালে।
স্থানে স্থানে কল্পতরু তথায় নিবসে
জরা মৃত্যু দুঃখ শোক হরে তপ-রসে।
তথায় অমরগণ থাকে নিরবধি
পিয়ন্তি অমৃতধারা ঝরে কলানিধি
মহা-মহৌষধি তরু আছে কোন স্থানে
দুঃখ শোক মৃত্যু নহে তার পরশনে।
পক্ষিগণ কোলাহল সুললিত ধ্বনি
পবন আহার করি আছে কত ফণী।
নানা বর্ণে পশু তথা মৃগ নানা জাতি
নৃত্যন্তি ময়ূরগণ পরম পীরিতি।
এত সব দেখি মুনি করেন ভ্রমণ
হেনকালে দেখে তথা বিদ্যাধরীগণ।
সেইখানে মুনিবর চলিল সত্বরে
পারিজাত দেখে মুনি বিদ্যাধরী-করে।

দুর্বাসা বলেন মালা দেহত আমারে
জতনপূর্বকে মালা লৈল মুনিবরে।
তপস্থানে আগমন কৈল মুনিবর
সেই পারিজাত দিলা দেখি পুরন্দর।
সেই পুষ্প থুইল ইন্দ্র ঐরাবত-শিরে
দৈবযোগে খসি পড়ে পথের উপরে।
পুষ্প দেখি মুনিবর কোপে কম্পমান
বিনাশ করিব আজি সহস্রনয়ান।
এত অহঙ্কার ইন্দ্র মোরে হেলা করে
আমি শাপ দিলে কেবা রাখিবারে পারে
আজি হৈতে ইন্দ্র তোর ছাড়ুক কমলা
অক্ষয়সূত্র আর ছিড়ে জাপ্যমালা।
ক্রোধিত হইল মুনি আনল সমান
প্রমাদ গণিল দেখি জত ঋষিগণ।
সুরপতি সুর সঙ্গে গন্ধর্ব কিন্নর
চরণে ধরিয়া স্তুতি করন্তি বিস্তর।
ইন্দ্রের স্তবন-স্তুতি মুনি নাহি শুনে
লক্ষ্মী পানে দুর্বাসা চাহেন কোপমনে।
লক্ষ্মী কহে ইন্দ্র তোর হৈল সর্বনাশ
চিন্তিয়া জগতগৌরী বলে বিপ্রদাস॥

## ১১

### সুহাই

লক্ষ্মী বলে ইন্দ্ররাজ নষ্ট কৈলা সর্ব কাজ
দুর্বাসা মুনির শাঁপ লৈয়া
পাইয়া পারিজাত-মালা কৈলা তারে অবহেলা
ত্রিপথে আইলা পেলাইয়া।
তপ সঙ্কলিয়া ঋষি সেই পথে পরবেশি
পুষ্প দেখি কোপে হুতাশন
কোপে কাঁপে মুনিবরে শাঁপ দিল তোমা তরে
জাই আমি তাহার কারণ।
ইন্দ্রের বদন দেখি হৃদয়ে পরম দুঃখী
বলে দেবী স্বরূপ বচন
না কর অপেক্ষা তুমি বঞ্চিতে নারিব আমি
দুর্বাসা বড়ই নিদারুণ।
আমি জলনিধি জাই অলক্ষণে রক্ষা নাই
পূজা না পাইব দেবগণে
কপিলা হরিব ক্ষীর . মেঘেতে হরিব নীর
রাজচর্চা হরিব রাজনে।
কুবের হরিব ধন অধর্মে রহিব মন
চন্দ্র সূর্য্য নহিব উদয়
সিদ্ধায় হরিব জ্ঞান ঋষি মুনি হতধ্যান
দিবা রাত্রি নিহব নিশ্চয়।

পৃথিবী হরিব শস্য সলিলে হরিব মৎস্য
ধরণী হইব সঙ্কলিত
নদীতে হরিব জল বৃক্ষেতে হরিব ফল
শাস্ত্র-নীত হরিব পণ্ডিত।
পুণ্য ছাড়ি যত সতী অধর্মে পাতিব মতি
দুষ্টজনে হৈব অধিকার
শূদ্র দ্বিজে সংহারিব লঘু গুরু না মানিব
সকলি হইব একাকার।
শুনিয়া লক্ষ্মীর বোল মৃতবত আখণ্ডল
কান্দে ইন্দ্র অঝর-নয়নে
স্বর্গে জত দেবগণ অতি বিষাদিতমন
বিধি পশুপতি নারায়ণে।
ছাড়ি লক্ষ্মী ইন্দ্রপুরে জান দেবী ধীরে ধীরে
প্রবেশ করিলা বনবাস
মনসা-চরণ গতি চিন্তিয়া জে একমতি
বিরচিল দ্বিজ বিপ্রদাস ॥

## ৯২

### পয়ার

তেজিয়া অমরাবতী লক্ষ্মী বনবাস
এ তিন ভুবন লোকে লাগিল তরাস।
বৃক্ষরাজ প্রতি দেবী কৈল সন্নিধান
বঞ্চিব তোমার লক্ষে দেহ মোরে স্থান।
মিনতি করিয়া বৃক্ষ কহে বিদ্যমান
নিবেদন শুন মাতা কর অবধান।
আমি বৃক্ষ তুমি ত্রিভুবনের ঈশ্বরী
কি শক্তি আমার তোমা সম্বরিতে পারি
তথা হৈতে পদ্মালয়া করিলা গমন
পর্বত নিকটে গিয়া দিলা দরশন।
দাঁড়াইয়া পর্বত কাছে বলিলা তথাই
বঞ্চিব তোমার লক্ষে দেহ মোরে ঠাঞি।
সুমেরাদি গিরি বলে করিয়া মিনতি
রাখিবারে নারি আমা সভার শকতি।
তথা হৈতে জননী করিলা আগমন
সমুদ্রের তীরে গিয়া হইলা উপসন্ন।
ক্ষীর-নদী প্রতি বলে নিকটে দাঁড়াইয়া
দুর্বাসা গেলেন ইন্দ্রে পারিজাত দিয়া।
মদগর্বে ইন্দ্র পথে ফেলাইল মালা।
কোপে মুনি শাপ দিল ছাড়ুক কমলা।
মুনি-শাপে সুরপুর ছাড়িলাম আমি
বঞ্চিব তোমার লক্ষে স্থান দেহ তুমি।
ক্ষীর-নদী বলে মাতা তুমি সর্বময়ী
বঞ্চিহ আমার লক্ষে আমি দিব ঠাই।
ধান্য আদি শস্য চন্দ্রামৃত ঐরাবত
উচ্চশ্রবা পারিজাত লক্ষ্মী অনুগত।
ক্ষীরোদ ভিতরে দেবী থাকিল লুকায়্যা
প্রমাদ পড়িল এথা দেবপুর লৈয়া।

দেবত্ব নাহিক পাপ পুণ্যের বিচার
দিবারাত্রি নাহি সব হৈল একাকার।
ইন্দ্র আদি করিয়া সকল দেবগণ
বিধি লৈয়া একত্র করেন অনুমান।
দেবলোক ছাড়ি লক্ষ্মী রহে সিন্ধু-দেশে
কেমতে প্রতুল হয় কহ ত বিশেষে।
ভাবিয়া বলিলা তবে ব্রহ্মা হরি হর
সভে মেলি ক্ষীর-নদী মথহ সত্বর।
ক্ষীর-নদী দধি ভাণ্ড হব বসুমতী
ঘোটা-দড়ি হইব আপনি পশুপতি।
মান্দার মথন-দণ্ড বাসুকি টানাদড়ি
হনুমান বাসুকির ধরিব লেঙ্গুড়ি।
সর্ব দৈত্য ধরিবেক বাসুকির মাথা।
লক্ষ্মীর উদ্ধার হৈব চল সভে তথা।
সর্বদেব মেলিয়া বিষ্ণুরে পুরস্কার
ক্ষীর-নদী তীরে সভে কৈলা আগুসার।
তবে কূর্মরূপে হরি পৃথিবী ধরিয়া
ক্ষীরোদের তীরে আইলা বাসুকি লইয়া।
হনুমান গেল তবে মান্দারের ঠাঞি
বিধি-অঙ্গীকারে আমি তোমা লৈয়া জাই।
মান্দার বেড়িয়া বীর দিল নখ-চির
উপাড়িয়া পর্ব্বত লইল মহাবীর।
ক্ষীরোদে পর্ব্বত এড়ে বাসুকি-বেষ্টিত
দৈত্যগণ আইল বিপ্রদাস বিরচিত॥

## ১৩

### পাহিড়া

দেব ঋষি মুনিগণ      করিয়া ত অনুমান
ব্রহ্মা হরি হরের সম্মতি
ক্ষীরোদে মন্দার থোএ   বাসুকি বেষ্টিত তাএ
ঘোটা দড়ি হৈল পশুপতি।

সহস্রেক ঐরাবত      মহাবল ধরে জত
প্রবল দৈত্যের এক হাত
হেন দৈত্য সহস্রেতে   সবে ধরি হাথে হাথে
টান দেই মস্তকের ভিত।

সাছনি মন্দার-গিরি     বাসুকি করিয়া দড়ি
ক্ষীরোদ মথেন দেবগণ
বিপরীত হৈল রোল     বসুমতী টলমল
চমকিত হৈল ত্রিভুবন।

একা বীর হনুমানে     প্রজাপতি-সন্নিধানে
বাসুকি-লেঙ্গুড় ধরি টানে
শব্দ হৈল বিপরীত     ত্রিভুবন চমকিত
ত্রাস পাইল দেবগণে।

পাইয়া বিষম টান দধি ভাঙ্গে খান খান
ফেনা বান্ধি উঠে অবিশাল
মথন-আন্দোল রোল দশদিক গণ্ডগোল
চমকিত হৈল রসাতল।
মথন-যন্ত্রণা অতি উচ্চশ্রবা উঠে তথি
সভে মেলি দিলেন ইন্দ্রেরে
দ্বিতীয় মথন হৈতে শশধর উঠে তাথে
তাহা লৈলা দেব মহেশ্বরে।
ধান্য আদি করি জত নানা শস্য বিধিমত
মনুষ্যেরে দিলা মর্তপুরে
তৃতীয় মথন হৈতে ঐরাবত উঠে তাথে
হরিষে লইলা পুরন্দরে।
উঠিল অপছরা-গণ অতি উল্লাসিত-মন
রহে তারা ইন্দ্রের সভায়
কেহ নাচে গায় গীত ত্রিভুবন আনন্দিত
মথন মথয়ে দেব-রায়।
চতুর্থ মথন হৈতে লক্ষ্মী উঠিলা তাতে
পারিজাত-পুষ্প সঙ্গে সাজে
পুষ্প দিয়া পুরন্দরে থাকিলা বিষ্ণুর ঘরে
শাপ বিমোচন ইন্দ্ররাজে।
দেখি সব দেবগণে পরম আনন্দ-মনে
পুনরপি করিল মথন
অমৃত কমণ্ডুল ধরি উঠিলা জে ধন্বন্তরি
দ্বিজ বিপ্রদাস সুরচন॥

## ১৪

### পটমঞ্জরী

অমৃত কমণ্ডুল ধরি উঠিল যে ধন্বন্তরি
দেখি সানন্দিত দেবগণে
ব্রহ্মা বিষ্ণু ত্রিলোচন সভে মেলি থুইল নাম
ধন্বন্তরি ঘুষে ত্রিভুবনে।

জতনে অমৃত লৈয়া ব্রহ্মা তার তরে দিয়া
সিদ্ধি-ঝুলি দিল জয়-নেত
বিষ্ণু-অংশে অবতরি নাম হৈল ধন্বন্তরি
মথনে জন্মিল আশ্চম্বিত।
নিবেদয়ে ধন্বন্তরি শুন হের দেবপুরী
কেমতে আমার হএ পাত
কেমন ঔষধে তরি কহ মোরে দেবপুরী
শুনি সভে বড়ো হরষিত।
জয়-নেত সিদ্ধি-ঝুলি যদি হরে বিষহরি
উদয়কাল খায় বক্ষ-স্থলে
আপনি ত বিষহরি যদি মহাভার মারি
তবে মৃত্যু হয়ে ধরাতলে।
আছে এক প্রতিকার শুনহ বিশেষ তার
ঔষধের শুনহ কারণ
শালি বিশালি গাছে গন্ধমাদনে আছে
তাহা দিলে রহে ত জীবন।
ক্ষীরোদ-নদীর ফেনা ঘা-মুখে দিবেক আজ্ঞা
তব সম ওঝা নাহি ক্ষিতি
শুনি হৃষ্ট ধন্বন্তরি দেবগণে নমস্করি
ভ্রমে ওঝা হরষিত-মতি।
দিগবিজয় করি সদা বুলে ধন্বন্তরি
পরাজয় নহে কোন স্থানে
পদ্মা-পদপঙ্কজে পুটচাটু করি ভুজে
দ্বিজ বিপ্রদাস রস গানে॥

## ১৫

### পয়ার

ব্রহ্মা বলে দেবগণ কর অবধান
এই ত অমৃত সভে করহ ভোজন।
দেখহ অমৃত এই জগতের সার
জরা মৃত্যু জর্ম ঘুচে পরশে জাহার।
দৈত্য-গণ বলে কেন সাগর মথিব
জতেক জন্মিব তাহা দেবগণে লৈব।
অনুমান করি তারা কিছু না পাইয়া
সকল অমৃত তারা লইল হরিয়া।
পলায়্যা অরণ্য-মাঝে সকল অসুরে
ব্রহ্মা বলে প্রমাদ পড়িল দেবপুরে।
অসুরে অমৃত খাইয়া হইব অমর
অমৃত ছলিয়া ঝাট আন গদাধর।

মায়ায় স্ত্রীরূপ হৈলা ত্রৈলোক্য-সুন্দরী
প্রচুর চাচর কেশ রচিল করবী।
কুটিল অলকাবলি তবকের ছটা
সীমন্তে সিন্দুর ভালে চন্দনের ফোঁটা।
শ্রবণে কুণ্ডল শোভে নয়নে কজ্জল
অনঙ্গ-কামান ভুরু অতি সে চঞ্চল।
বদন কমল জিনি সুরঙ্গ অধর
গ্রীবায় শোভিত নানা রত্ন মনোহর।
কেজুর কঙ্কণ শঙ্খ শোভে দুই ভুজে
কামের ভাণ্ডার পীন পয়োধর সাজে।
রশনা মঞ্জীর শোভে জঘন চরণে
মুনিমন টলে শিখি-পেখন গমনে।
কামশাড়ী পরি কন্যা মোহন আলাপে
দৈত্যের সমীপে বসি কান্দেন বিলাপে
দৈত্যগণ শুনিলেক কন্যার রোদন
সভে মিলি সেইখানে দিল দরশন।
কামবাণে হতচিত্ত কন্যার আলাপে
কহ না সুন্দরী কন্যা কান্দ কোন তাপে।
মুখে আধো বস্ত্র দিয়া কহেন মায়ায়
পলাইল প্রাণনাথ এড়িয়া এথায়।
দৈত্যরাজ বলে কন্যা চল মোর ঘরে
কন্যা বলে সত্য কর আমা বরাবরে।
কোনো কর্ম না করিবা মোর অসম্মতি
তবে জন্মে জন্মে তুমি হও মোর পতি।
মায়া মোহে দৈত্য সত্য করিল বিধানে
কন্যা লৈয়া গেল দৈত্য সুখে নিজ স্থানে।
অমৃত ভক্ষিতে সভে করে অনুমান
কন্যা বলে দৈত্যরাজ শুন সন্বিধান।
এই থানে অমৃত আমার ঠাঞি থুইয়া
স্নান করি আসি সভে খাও ত বাঁটিয়া।
দৈত্য বলে কেনো বা কন্যার ঠাঞি থোব
এই ক্ষণে সভে মেলি অমৃত ভক্ষিব।
কন্যা বলে সত্য যদি করিলা লঙ্ঘন
ভুঞ্জিবে নরক আমি করিনু গমন।
দৈত্যরাজ বলে শুন কন্যা একেশ্বরী
অমৃত উহার শক্তি হরিবারে পারি।
অমৃত এড়িয়া তবে গেল দৈত্যগণ
হরিয়া অমৃত শীঘ্র লৈলা নারায়ণ।
সভা বিদ্যমানে দিলা অমৃত আনিয়া
বিধাতা বলেন সবে লহত বাঁটিয়া।
মহাদেব বলেন অমৃত সভে লহ
আরবার মথন করিয়া মোরে দেহ।
ব্রহ্মা বৈলা প্রমাদ না কর মহেশ্বর
আর কিছু নাহি এই ক্ষীরোদ ভিতর।
মহাদেব পিতামহ বুঝান আপনে
প্রভাতে উঠিব বিষ দোওজ মথনে।
শুন রে ভকতলোক হৈয়া একমন
মনসামঙ্গল দ্বিজ বিপ্রদাস গান॥

॥ দ্বিতীয় পালা সাঙ্গ ॥

# তৃতীয় পালা

## ১

### আহিরী রাগ

হাথে ধরি পিতামহ শঙ্করে বুঝায়
অবশ্য প্রমাদ হৈব খণ্ডন না জায়।
এই ত অমৃত আছে সকলি তোমার
ক্ষীর নদী মথন না কর আরবার।
ব্রহ্মা বলে শঙ্কর না কর বিসম্বাদ
পুনরপি মথনে হইব পরমাদ।
অতি লোভে ভালো নহে দেখ ত্রিভুবনে
অতি সতী নারী সীতা হরিল রাবণে।
অতি তপে বলি রাজা গেল রসাতলে
অতি তপে মীননাথ কদলিতে ভোলে।
অতি দানে হরিশ্চন্দ্র অন্তরীক্ষ গতি
আমার বচন যদি লঙ্ঘ পশুপতি।
ভালো মন্দ জত হয়ে সব তব দায়
প্রমাদ পড়িব দ্বিজ বিপ্রদাস গায়॥

## ২

### পয়ার

ব্রহ্মার বচন শুনি বলে ত্রিলোচন
ভালো মন্দ সব মোর করিব মথন।
ওথায় অমৃতহত জত দৈত্যগণ
প্রধান অসুরে সভে করয়ে গঞ্জন।
রড়ারড়ি আসি দৈত্য ক্ষীরোদের তীরে
দেবগণ দেখি বড় চিন্তিত অন্তরে।
মহেশ বলেন হের শুন দৈত্যগণ
জতেক জর্মিল সব নৈল দেবগণ।
আমা তোমা দুইজনে হইল বঞ্চিত
পুনরপি মথন করহ ত্বরান্বিত।
এখনে জতেক পাব ক্ষীরোদ-মথনে
প্রচুর করিয়া তোমা করাব ভোজনে।
বাসুকি-মস্তক দৈত্য ধরে সাবধানে
লেঙ্গুড়ে ধরিল গিয়া বীর হনুমানে।
হরের আজ্ঞায় সভে ঘন দেই টান
ত্রিভুবন মহাশব্দে হৈল কম্পমান।
বাসুকির শ্বাস বহে জেন মহাঝড়
মুখে ভাঙ্গে ফেনা নাল অঙ্গে গেল ছড়।
শ্রমযুক্ত হনুমান আর দৈত্যগণ
দেবগণ নিরবধি করএ বারণ।
মহাকোপে হর-চক্ষে আনল উঠিল
সেই অগ্নি ক্ষীরোদে পড়িয়া বিষ হৈল।
প্রলয় মথন তাহে গরল জন্মিল
দশদিগ অন্ধকার মহা ধুর্ম হৈল।
জেন অগ্নিবাণে পোড়ে সকল সংসার
বিনা মেঘে অন্ধকার বিজুলি ঝঙ্কার।
প্রলয়ের কালে জেন ঝনঝনা পড়ে
চারিদিগে সর্বজন ধায় উভরড়ে।
তবে দৈত্য পলাইল জত দেবগণ
বাসুকি পলাইয়া গেল পাতাল ভুবন।
হনুমান মান্দার এড়িল নিজ স্থানে
ক্ষীরোদ নেহালে হর রয়্যা সেই স্থানে।
বৃষ হনুমান সভে আছে হর সনে
বিশেষ বুঝাএ শিবে পবন-নন্দনে।
ইষ্ট মিত্র জত দেখ সম্পদ-সময়
পড়িলে আপদকাল কেহ কারো নয়।
বিষম বিষের জালা দেখি দেবগণ
তোমা এড়ি পলাইল দেখো ত্রিলোচন।
কিসেরে বিসর মনে দেব জগদীশ
মায়া মোহ তেজিয়া ভক্ষণ করো বিষ।
নিষেধ করিলা আগে দেব প্রজাপতি
তাহার বচন কিছু না করিলা মতি।
আপন কুবুদ্ধি হেতু সৃজিলা গরল
লঙ্ঘিয়া ব্রহ্মার বাক্য মজাল্যা সকল।

পুরুবে করিলা সত্য দেবতা-সভায়
জে জর্মে লইবা সব কারো নাহি দায়।
আপনি সংহারো বিষ দেব কৃত্তিবাস
তুমি না ভক্ষিলে বিষ সৃষ্টি হএ নাশ।
বিষম বিষের জালে পোড়ে ভূমণ্ডল
চন্দ্র সূর্য্য পলাইল গগনমণ্ডল।
জেই ভিতে জায় বিষ সেই ভিতে জলে
দ্বিজ বিপ্রদাস রস ভাষে কুতুহলে॥

৬

## পটমঞ্জরী

পবন-নন্দন শুনিয়া বচন
মুখ তুলি হর চাহে
বন্ধু সহোদরে পলায়ে সত্বরে
আপদে কাহারো নহে।
ভাবি জগদীশ গণ্ডুষিল বিষ
সব গেল অভ্যন্তর
বিজোগে আসন হরিল চেতন
অঙ্গ কাঁপে থরথর।
ভারি ঈশ পতি যোগাসনে তথি
তত্ত্বজ্ঞান ভাবে মনে
করি যুগ-সন্ধি মন-বায়ু বন্দি
ঢলি পড়ে ত্রিলোচনে।
সব দেবলোক নেহালএ মুখ
চেতন নাহিক হরে
নারদ তৎপর চলিলা সত্বর
গেলা চণ্ডী বরাবরে।
শুন শুন মামী মর্ম কহি আমি
প্রমাদ তোমারে লৈয়া
ক্ষীর-নদী তীরে ত্রিদশ-ঈশ্বরে
ঢলিলা গরল খায়্যা।
শুনি হেন বাণী চিন্তিত ভবানী
আকাশ ভাঙ্গিল মুণ্ডে
দুই পুত্রে ধরি আর্তনাদ করি
প্রভু বলি ডাকে তুণ্ডে।
ভাবিয়া হতাশ মুক্ত কেশপাশ
সিন্ধু-কুলে দেবী ধায়
দেখে দেব-রায় চৈতন্য না পায়
বিপ্রদাস রস গায়॥

৪

কৌ রাগ

দেখিয়া হরের মুখ চণ্ডীর বিদরে বুক
কাঁদে দেবী অঝর-নয়নে
লোটায়্যা ক্ষীরোদ-তীরে করাঘাত হানি শিরে
প্রভু বিনে কি মোর জীবনে।

জতেক দেবতা লইয়া আইলা হরিষ হৈয়া
ক্ষীর নদী করিতে মথন
তেজিয়া অমৃত-পান বিষেরে পাতিলা জ্ঞান
আত্মদোষে মজাল্যা জীবন।

শঙ্কর করিয়া কোলে কাঁদিয়া চণ্ডিকা বলে
বারেক সম্বোধ চিয়াইয়া
মোর কর্মে দৈব-ফলে আসিয়া ক্ষীরোদ-কূলে
প্রমাদ পড়িল বিষ খায়্যা।

জগতের নাথ হৈয়া আদি-অন্ত না গুণিয়া
না করিলা মনে বিমরিষ
নিরঞ্জন-হত তোমা হরিল সকল ক্ষেমা
ভক্ষণ করিলা কাল-বিষ।

নিষেধিল ব্রহ্মা-মুনি না শুনিয়া তার বাণী
প্রাণ-হত আপন কুমতি
মোর সবে তুমি সার তোমা বিনা নাহি আর
অনাথ কার্তিক গণপতি।

পাগল তোমার মন তেজি রত্ন-অভরণ
অস্থি-মালা ধরহ দ্বাদশ
অর্ধচন্দ্র ধরো মাথে ত্রিশূল ডম্বুর হাথে
লাউয়া লাটি ঝুলি থাল বশ।

মলয়জ কস্তুরি মৃগমদ পরিহরি
বিভূতি-ভূষণ ঘষ গায়
বিচিত্র বসন এড়ি পরিধান বাঘ-ছড়ি
ভিক্ষা-রসে বুলো সর্বথায়।

কান্দিয়া বলেন বাণী শুন ব্রহ্মা চক্রপাণি
ইন্দ্র আদি জত দেবগণ
ষড়ানন গণপতি দুই পুত্র দৃঢ়মতি
তোমা সভা কৈল সমর্পণ।
মায়ামোহ তেয়াগিব প্রভুর সংহতি জাব
সাজাইয়া দেহ হুতাশন
চণ্ডীর বদন দেখি সর্বদেবগণ দুখী
দ্বিজ বিপ্রদাস সুরচন ॥

৫

## মহারাটী

প্রাণনাথ চিয়াইয়া সম্বোধো আমারে
কার্তিক গণাই হের মুখ চাহি কান্দে তোর
সম্মতি না দেও কেন তারে।

কেন বা উন্মত্ত বেশ ধুলায় ধূসর কেশ
জটাভার ধুলায় লোটায়
লাউয়া লাটি থলি ঝুলি বিথানে এড়িল ফেলি
শিঙ্গা আদি গড়াগড়ি জায়।

ভাবিতে অকূল দুখ কি মোর জীবনে সুখ
কি মোর সম্পদ অভরণ
ছিঁড়িল গলার হার ফেলি নিজ অলঙ্কার
দেখি মৃতবত দেবগণ।

শুন ইন্দ্র ব্রহ্মা হরি জথা হর তথা গৌরী
সবে মিলি শুনহ তুরিত
যদি মোর হিত চাহ চিতা সাজাইয়া দেহ
দ্বিজ বিপ্রদাস বিরচিত ॥



Manasā on Sijuyā Hill as Rāgiṇī Yogiyā. *Circa* 1650 A.D.
(Journal of the Indian Society of Oriental Art, Vol. III)

৬

পয়ার

তবে সর্বদেবগণ চণ্ডিকার বোলে
করিলা বিচিত্র চিতা ক্ষীরোদের কূলে।
দিলেন চন্দন-কাষ্ঠ ঘৃত বহুতরে
করাইয়া স্নান শোয়াইলা গঙ্গাধরে।
পূর্বে রত্ন দিল পদ্মা গঙ্গার গোচরে
তাহা দেখি স্মরণ হইল হেন কালে।
ব্রহ্মা আদি করিয়া শুনহ দেবগণ
মনসা দিলেন মোরে পঞ্চরত্ন ধন।
জখন হরের হব আপদ-সময়
অবশ্য জানায্য আমা জিয়াব নিশ্চয়।
তবে সব দেবগণ করি অনুমান
নারদ পাঠাইয়া দিল মনসার স্থান।
ওথায় জানিল ধ্যানে দেবী বিষহরি
মায়ায় ঘুচায় দিব্য রত্নময় পুরী।
পত্রের ছাউনি গৃহ আঙ্গিনা জঞ্জাল
তথি বসি রহে পদ্মা পরি বাঘছাল।
হেনকালে নারদ প্রবেশ কৈল তথা
মুনির চরণ বন্দে হৈয়া সলজ্জিতা।
পাদ্য অর্ঘ দিলা আনি বসিতে আসন
তবে ত কহিল মুনি সকল কারণ।
বিষ খাইয়া মৈলা হর ক্ষীরোদের তীরে
যদি জিয়াইবা হরে আইসহ সত্বরে।
ত্বরাএ চলহ দেবী পিতা জিয়াইতে
বিপ্রদাস বলে পদ্মা লাগিলা কান্দিতে।

৭

করুণা

হরি হরি শুনিয়া বাপের মৃত-বাণী
তথি জেন আশম্বিতে কুলিশ পড়িল মাথে
রোদন্তি ললাটে কর হানি।

নেতোর গলায় ধরি অতি সে করুণা করি
কোলাকুলি পাড়য়ে দুইজনে
হইয়া হুতাশ-মুখী মরমে বড়ই দুখী
বিগলিত অরুণ নয়নে।

শুন রে নারদ ভাই আমার নিস্তার নাই
দড় মৈল ত্রিভুবনেশ্বর
আমরা দ্বিতীয় সুতা থাকিলাম অবস্থিতা
আর না জাইব দেবপুরে।

পিতা বর্তমানে সভা রহিতে না দিল তথা
কেমনে জাইব তার লক্ষে
কে পালিবে আমা সভা কেবা আর দিবে বিভা
কান্দে দেবী ভাবি মন-দুঃখে।

দেবীর ক্রন্দন শুনি বলেন নারদ-মুনি
আপনা বিসর কি কারণ
জিয়াইতে জটাধর অবতার ঝাট কর
দ্বিজ বিপ্রদাস বিরচন ॥

৮

## পাঁচালি

পদ্মা বলে এইরূপে বঞ্চি বন দুরে
বস্ত্রহীন কেমনে জাইব দেবপুরে।
একখানি বস্ত্র লৈয়া আইসেন সতাই
তবে বাপু জিয়াইতে আমি তথা জাই।
চলিলা নারদ ঋষি পদ্মার বিধানে
কহিল সকল কথা চণ্ডী বিদ্যমানে।
অনেক দুর্গতি তার বৈসে বন-মাঝে
মোর সনে দেবপুরে না আইল লাজে।
একখানি বস্ত্র লৈয়া তুমি জাও তথা
তবে হর জিয়াইতে আসিবেন এথা।
শুনি চণ্ডী শীঘ্র গেলা আপনার ঘরে
ভালো বস্ত্র লৈতে সত্ত কিছু নাহি পুরে।
হাত পাচ কাচা-খানি কাঁকতলে থুয়্যা
চলিল সত্বরে দেবী সখীগণ লৈয়া।
ওথায় মনসা সর্ব জানিয়া ধেয়ানে
পূর্বমত রত্নপুরী কৈলা ততক্ষণে।
রত্নসিংহাসন পরে বসি বিষহরি
অঙ্গে নানা অলঙ্কার পট্ট-চীর পরি
চারিদিকে দাসীগণ চামর ঢুলাএ
হাস্য পরিহাস্য কেহ তাম্বুল জোগাএ
হেন কালে পদ্মা উপনীত হৈলা তথা
জে দিগে চাহেন সর্ব রত্ন-বিভূষিতা।
বিস্ময় হইল মনে দেবী মাহেশ্বরী
কক্ষতলে বস্ত্রখানি রাখে যত্ন করি।
সূর্য্যের কিরণ যেন দীপ্ত সেই পুরী
সোনার প্রাচীর তাহে মুক্তা সারি সারি।
বিহন্দে বিহন্দে কাঁচ চালে জ্যোতির্ময়
দেখিয়া বিস্মিতা অতি দেবী মহামায়।
উপনীত হৈল গিয়া পদ্মার গোচর
দেখিয়া সম্ভ্রমে পদ্মা উঠিলা সত্বর।
মিনতি প্রণতি করি কৈলা বহু স্তুতি
মনসার স্তবে তুষ্ট হইলা পার্বতী।
দুর্গা বৈলা চল তব পিতা জিয়াইতে
বিলম্বে নাহিক কার্য্য চলহে তুরিতে।
হৃদয়ে ভাবিয়া তবে দেবী বিষহরি
চণ্ডী-স্থানে সেই বস্ত্র লইল যত্ন করি।
দুই-জনে সেথা হৈতে করিলা গমন
রথ আরোহণ করি গেলা ততক্ষণ।
ক্ষীরোদের তীরে গিয়া দেখে ত্রিলোচন
ব্রহ্মা আদি দেবগণ করিলা স্তবন।
করুণা করিয়া কহে অস্তিক-জননী
শুন শুন সর্বজন অপূর্ব কাহিনী।
সতাই নিষ্ঠুর না থুইল দেবপুরে
পর্বতে অরণ্যবাসী করাইল মোরে।
কহিল নারদ আসি জত বিবরণ
সে সকল সমাচার জান সর্বজন।
দেখ দেখ অপরূপ সকল দেবতা
যত্নে এই বস্ত্র মোরে দান কৈল সতা।
সতাইর গুণ কহিবারে নাহি ঠাঞি
ব্রহ্মা বিষ্ণু ইন্দ্র আসি মনসা বুঝাই।
মন-দুঃখ ঘুচায়্যা জিয়াও তব পিতা
সভে মিলি সুসম্মান করিব সর্বথা।
ক্রোধে চণ্ডী উঠিল তেজিয়া লাজ-ভয়
মারিবারে মনসারে মুষ্টিক উঠায়।

ক্রোধে বিষ-দৃষ্টে চাহে দেবী বিষহরি
ঢলিয়া পড়িলা তথা দেবী মাহেশ্বরী।
ধরিয়া তুলিলা পদ্মা দেব মহেশ্বরে
সর্বদেব দেখে তথা হরিষ-অন্তরে।
চেতন করাইল হরে হরের নন্দিনী
দ্বিজ বিপ্রদাস বলে জুড়ি যুগ-পাণি ॥

## ৯

### মন্ত্রজাত

মহাযোগী মহারুদ্র চিন্ত যোগাসনে
নিরঞ্জন আদি ব্রহ্মতত্ত্বে দেহ মনে।
খড়্গ ভেদি উঠে ভার গগন-উপরে
কামরূপা চন্দ্র সূর্য্য সুমেরু-শিখরে।
কেন ত্রিভুবননাথ আপনা বিসরো
মন-পবনেতে জীব-পরিচয় করো।
চিন্ত সূক্ষ্ম ব্রহ্ম সেই অচিন্ত্য অমল
নহে ছোট বড় দৃঢ় নির্মল কেবল।
অহর্নিশ খসে রস কিছু নাহি টুটে
কোমল নবনী হেন বজ্র নাহি ফুটে।
দশমী দুয়ারে বাপু খসাও কপাট
আছুক পবন হংস ভ্রমুক নিবাট।
পুনরপি নির্বর্তিয়া জাউক স্বস্থান
জথায় কমলে ভৃঙ্গ করে মধু-পান।
ত্রিপুর-দাহনে হর অগ্নি উঠে মুখে
দানব পুড়িয়া অগ্নি পৃথিবীতে থাকে।
পৃথু-রাজা পৃথিবী দুহিলা জেই কালে
দুহিয়া নাগেরে বিষ দিলেন পাতালে।
সেই বিষ বাসুকি দিলেন মোর ঠাঞি
শুন শুন বিষ তোর মর্মকথা কই।
হর ছাড়ি উঠ জদি নহিবা বিনাশ
মর্ম শুনি ত্রাসে বিষ বলে বিপ্রদাস ॥

## ১০

### পয়ার

পদ্মার আজ্ঞায় বিষ উঠে হর-মুখে
সুবর্ণের থাল পদ্মা পাতিল সম্মুখে।
কিছু বিষ শঙ্করের থাকিল গলায়
নীলকণ্ঠ হইলা গোসাঞি মৃত্যুঞ্জয়।
জয়জয়-ধ্বনি কৈলা জত দেবগণ
চণ্ডীর দুর্গতি দেখি বলে ত্রিলোচন;
হর বলে কেন মাগো জিয়াইলা আমা
কেমতে বঞ্চিব আমি যদি মৈল উমা।
মনসা বলেন বাপু মনে দেহ ক্ষেমা
আর একশত বিভা করাইব তোমা।
মহাদেব বলে আর বিভা কিবা কাজ
অর্ধঅঙ্গ গৌরী মোর দেবের সমাজ।
অমৃতলোচনে তবে চাহে বিষহরি
উঠিয়া বসিলা মাতা দেবী মাহেশ্বরী।
মনসা দেখিয়া কোপে অগ্নি হেন জ্বলে
দেবগণ অনুরোধে কিছু নাহি বলে।
সভে মেলি পুরস্কার কৈল মনসায়
পদ্মা বলে এই বিষ এড়িব কোথায়।
হৃদয়ে ভাবিয়া বলে সর্ব দেবগণে
তোমা বহি আর কেহো নাহি সম্বরণে।
তবে পদ্মা নাগগণ চিন্তিল ধেয়ানে
ঘোর অন্ধকার করি আইসে নাগগণে।
প্রথমে অনন্তরাজ বাসুকি তক্ষক
পদ্ম শঙ্খ কদম্ব কুহক চঞ্চুবক।
কুলির কর্কট ধনঞ্জয় মহাবলী
হালাই কালাই আর গন্ধজয়কালী।
বেত-আছাড় অজাগর আড়িয়াল বঙ্কা
আইল আড়ইরাজ দেখি লাগে শঙ্কা।
ঘোল চিতি ধোড়া আর ধামাই অষ্ট বোড়া
আইল সর্পের দল দশদিগ-জোড়া।

দেখিয়া নাগের ঠাট দেবতা তরাসে
পদ্মা প্রণামিয়া নাগ কারণ জিজ্ঞাসে।
পদ্মা বলে মথনে জন্মিল কাল-বিষ
ইহা খাইয়া অচেতন ছিলা জগদীশ।
চেতন করিনু হরে তুলিয়া গরল
সভাকারে বাঁটি ইহা দিব ত সকল।
ছোট বড় জত নাগে গরল পুরিয়া
জার জেই স্থানে নড় হরষিত হৈয়া।
আপনি জুখিয়া বিষ দেই পদ্মা বালি
বিষ পাইয়া তেজময় নাগ মহাবলী।
তোলা মাষা রতি পল জার যে বুঝিয়া
সভাকারে বিষ পদ্মা দিলেন জুকিয়া।
তমু এক শত পল বিষ তথা থাকে
অর্ব্বভাগ মনসা পুরিল এক চক্ষে।
সর্বশেষ লৈল কালি কাঁপে থরথর
তারে স্থান দিলা পদ্মা মলয়া-শিখর।
বোল্লা পিপীলিকা আর বিছা ভেঙ্গরুল
পড়িয়া গরল-স্থানে বিষধর হৈল।
হেন কালে ধামাই দাঁড়ায় বিত্তমান
অবশেষ নাহি পদ্মা বলিল বিধান।
বিষ-বণ্টকের স্থানে লোটাও লেঙ্গুড়ি
দংশিয়া মারিহ তারে লেঙ্গুড়ের বাড়ি।
জয়ধ্বনি করিলা সকল দেবগণ
সভা লৈয়া অনুমান করে ত্রিলোচন।
পদ্মার মহিমা জত সভার গোচর
পদ্মা-বিভা হেতু চিন্তি অনুরূপ বর।
ধেয়ানে জানিয়া হর হরিষ-অন্তর
জরৎকার-মুনি আছে বর মনসার।
পদ্মা পাঠাইয়া হর চলিলা তুরিত
তপস্থানে মুনির গোচরে উপনীত।
ঋষি বলে আজি মোর হৈল কাম্য ফল
তপ জপ জ্ঞান আদি জীবন সাফল।
পরম সন্তোষ মনে পায়্যা ত্রিলোচন
পুলকে আকুল তনু সজল নয়ন।
হৃষ্ট হৈয়া মহাদেব বলিলা তখন
ঋষিকে কহিলা চল আমার ভুবন।
দুই কন্যা বিভা দিব দুই তপধনে
বিলম্বে কি আর ফল চল মোর সনে।
তবে জরৎকার হরে বলে সবিনয়
বিভারে না কর যত্ন নিবেদি তোমায়।
শুন শুন অরে ভাই হৈয়া একমন
মনসা-চরণে দ্বিজ বিপ্রদাস গান॥

৮

## পটমঞ্জরী রাগ

তপ-অন্ত নাহি হয় নাহি ধরে ফল
আজি তপ ভঙ্গ নষ্ট ক্রতু-কর্ম ফল।
তপ জপ ধ্যান মোর পরম গেয়ান
ইহা ত ছাড়িয়া মোর মনে নাহি আন।
না করহ যত্ন মোরে শুন দেবরাজ
তপ জপ করি আমি বিভা নাই কাজ।
অযোনিসম্ভবা জর্মি বিধাতার বরে
নিরবধি তপ করি বল্লুকার তীরে।
অমর হইতে তপ করি নিরন্তর
তপ-ভঙ্গ হৈলে ব্রহ্মা নাহি দিবে বর।
উর্ধ্বপদ ভূমে শির অনিমিখ আঁখি
জন্মিয়া রমণী-মুখ কভু নাহি দেখি।
রতিসুখ না ভুঞ্জি স্ত্রী নাহি ছুঞি করে
তপ ভঙ্গ করি বিভা করিব কিসেরে।
হর বলে ত্রিদশের আমি অধিকারী
যে অভীষ্ট-সিদ্ধি বর আমি দিতে পারি।
বিভা কর তপ জপ করিহ বিধানে
পদ্মার চরণে দ্বিজ বিপ্রদাস গানে॥

## ১২

### রাগ সিন্ধু

হরের বচনে মুনি হেট কৈলা মুখ
অন্তরীক্ষে ডাকিয়া বলয়ে পিত্য-লোক।
বিভা কর জরৎকার হউক সন্ততি
তোর বংশ বিনে মো সভার নাহি গতি
পিত্য-লোক বাক্যে মুনি কম্পিতহৃদয়
শিবেরে বলিল বিভা করিব নিশ্চয়।
মুনি লৈয়া মহাদেব চলিলা তুরিত
চক্ষুর নিমিষে নিজ ঘরে উপনীত।
বিবাহের উজ্জোগে লাগিলা দেবরাজে
বিষাণ দুন্দুভি আদি নানা বাদ্য বাজে।
ব্রহ্মা বিষ্ণু ঋষি মুনি সিদ্ধি বিদ্যাধর
ভৈরব বেতাল নন্দী গন্ধর্ব কিন্নর।
শচী আদি স্বর্গের সুন্দরী বিদ্যাধরী
সব সুরনারী গেলা শঙ্করের পুরী।
বিচিত্র ছান্দলা মাঝে কনকের বারা
চারি ভিতে লাম্বে গজ-মুকুতার ঝারা।
বিজলির ছটা যেন দিল আলিপনা
বিধানে মঙ্গলগীত গায় দিব্যাঙ্গনা।
চারি মুখে বিধাতা আপনি পড়ে শ্রুতি
শুভ গ্রহ যুক্ত হৈল শুভ লগ্ন স্থিতি।
হেনকালে মনসার কৈল অধিবাস
পদ্মা-পদাম্বুজে বলে দ্বিজ বিপ্রদাস॥

## ১৩

### নাট রাগ

আপনি ব্রহ্মামুনি করেন বেদধ্বনি
অমরে হরষিত মনে
পরম উল্লাস পদ্মার অধিবাস
করিল জত আইয়-গণে।

হরিদ্রা তৈল লৈয়া পদ্মার অঙ্গে দিয়া
বাঁধিল সূত্র বাম করে
চলিল সুরনারী লইয়া হেম-ঝারি
জল সহে ঘরে ঘরে।

বাজাএ নানা বাদ্য দুন্দুভি বীণানাদ
মরুজ পড়া শঙ্খধ্বনি
আনন্দ মুনিপুরে মনসা বিভা করে
জরৎকার মহামুনি।

প্রভাতে দেবরাজে মাতৃকাগণ পূজে
নৈবিদ্য বিবিধ বিধানে
বৈদিক নান্দীমুখ পূজিলা অতি সুখ
দিলেন বসুধারা দানে।

সকল আইয় মেলি তণ্ডুল মঙ্গলি
জতনে পুন গোপ্য করে
পরম আনন্দ বসিল নরসুন্দ
হরিষে খেউর করে।
সকল আইয় মেলি মঙ্গল হুলাহুলি
আনন্দে মনসারে লৈয়া
আমলা তৈল দিয়া হরিদ্রা মাথাইয়া
স্নান করাইল গিয়া।
লগ্নের অনুবন্ধে শঙ্কর মহানন্দে
বরণ করে হরষিতে
বিচিত্র পুষ্প-মাল সুগন্ধি সুরসাল
বসন আদি নানা মতে।
তৎপরে জরৎকার লইয়া অভ্যন্তরে
হরিষে সব সুরনারী
করিলা স্ত্রী-আচার আনন্দে আপার
আপনি দেবী মাহেশ্বরী।
জতেক কুলাচার করিয়া অঙ্গে তাঁর
বিবিধ ঔষধ করি
জতেক রামা মেলি আনন্দে কুতুহলী
গাওএ সুন্দরী গুরি।
মনসা সুসাজন করেন আইয়-গণ
বিবিধ রত্নমণি দিয়া
বিচিত্র খোপা বান্ধি কুসুম গন্ধ আদি
সুগন্ধি পুষ্প আরোপিয়া।
বিচিত্র পট্ট চীর মনসা অতি ধীর
জিনিয়া জ্যোতি দিবাকর
বসাইয়া পাট পরে ফিরিল সাতবারে
ছায়নি করে তার পরে।
দৈত্যের কন্ধে মুনি পাটেতে পদ্মা ধনি
রমণী জয়ধ্বনি করে
মাহিন্দ্র ক্ষেণ কালে মনসা ধরি তুলে
চৌদিগে মঙ্গল পুরে।

বিবিধ বাদ্য বাজে আনন্দে পুর মাঝে
গভীর অতি ঘোর ধ্বনি
ব্রাহ্মণ বিপ্রদাসে মনের অভিলাষে
রচিল পুষ্পের ছায়নি ॥

## ১৪

### পয়ার

হরষিত সুরপুর জয়-জয় ধ্বনি
জরৎকার-মনসায় পুষ্পের ছাওনি।
দুন্দুভি মরুজ পড়া বীণা করতাল
ঝাঝরি মুহরি বাজে মৃদঙ্গ রসাল।
ভেউর করনাল বাজে ডিণ্ডিম কাহাল
দুসরি বাজয়ে ঘন অতি সে রসাল।
কপিলাস ঘণ্টা আর বাজয়ে মন্দিরা
দুসরি মঙ্গলা আর বাজে সপ্তসরা।
ছাওনি করয়ে দুহে সানন্দিত মন
ইন্দ্র আদি দেব করে পুষ্প-বরিষণ।
ছাওনি করিয়া দুহে ওলে ধরাতলে
বসিলা ছান্দলা-তলে বিপ্রদাস বলে ॥

## ১৫

### পয়ার

জরৎকার-মনসায় ছান্দলা বসাইল
বশিষ্ট-মুনিরে আনি নেতা বিভা দিল।
দুই কন্যা বিভা দিল বিবিধ বিধানে
নানা রত্ন যৌতুক দিলেন নানা ধনে।
মন্দিরে প্রবেশ সমর্পিয়া কন্যাদান
ভোজন করিল দুহে অমৃতসমান।
পুষ্পশয্যা রচিল সকল সুরনারী
জরৎকার-মুনিরে বুঝায় মাহেশ্বরী।
নাগ-রূপী কন্যা এই নাগ-অবতার
মণিরত্ন এড়ি পরে নাগ-অলঙ্কার।
আজি নিশি নাগভয় থাকিহ সত্বরে
ওথায় কুবুদ্ধি দিলা মনসার তরে।
জত অভরণ এড়ি বেশ কর নাগে
তবে ঋষি তোমারে করিব অনুরাগে।
না বুঝি চণ্ডীর মায়া মনসা কুবুদ্ধি
নাগ-অভরণ পদ্মা করি নানাবিধি।
জাইতে মুনির পাশে রচেন সুবেশ
চিরনিয়া-নাগ লৈয়া কুরলিলা কেশ।
শয়নমন্দিরে পদ্মা দিলা দরশন
হরিষে প্রভুর পাশে করিলা শয়ন।
মনসা দেখিয়া ঋষি মনে ভয় বাসে
নিদ্রা নাহি জায় মুনি নাগের তরাসে।
হেন কালে চণ্ডিকা চলিয়া ধীরে ধীরে
দুয়ারে থাকিয়া ভেক পেলি দিল ঘরে।
ভেক দেখি সর্ব নাগ গর্জয়ে সঘন
উঠিয়া বসিলা ঋষি চমকিত মন।
হাথে ঝারি সম্ভ্রমে পলাইয়া জায় ডরে
ধামাই দুয়ারি পায়্যা রহাইল দ্বারে।
ঋষি বলে নাগভয় নাহিক নিস্তার
আজি হৈতে পদ্মাবতী নিশ্চয় তোমার।
ঋষিরে কাতর দেখি দিলেন এড়িয়া
সমুদ্রে শঙ্খের গর্ভে রহে লুকাইয়া।
নিদ্রাভঙ্গ হৈল দেবী ঋষি নাহি পাশে
ধেয়ান করিয়া দেবী জানিল বিশেষে।
নাগভয়ে মুনিবর গেল পালাইয়া
সমুদ্রে শঙ্খের গর্ভে আছে লুকাইয়া।
নিশ্চয় জানিল পদ্মা দুঃখ অপমান
অবিরত কান্দে দেবী বিপ্রদাস গান ॥

## ১৬

করুণা

পুষ্প-শয্যায় বসিয়া বিরসে
কান্দিয়া নেতার প্রতি ভাষে।
অঝর লোচনে জল ঝরে
উপহাস্য হৈল দেবপুরে।
কান্দে দেবী নেতো হাথে ধরি
ঋষি গেল থুয়্যা একেশ্বরী।
মোর কর্ম্মে কি লিখিল বিধি
সভাই যে দিলেন কুবুদ্ধি।
পরিনু নাগের অভরণ
ডরাইল ঋষির নন্দন।
সভাই হইল দুরবার
দেবপুরে করিল খাখার।
তাহে প্রবোধিব কি বলিয়া
কেন ঋষি না গেনু গোড়াইয়া
জন্মিয়া নহিল কিছু সুখ
কতেক সহিব মনদুঃখ।
মনসা কান্দয়ে উর্দ্ধশ্বাসে
দ্বিজ বিপ্রদাস রস ভাষে॥

## ১৭

কৌ রাগ

রজনি পরভাতে মনসা-অগ্রেতে
প্রমথনাথ উপনীত
রোদন পদ্মা বাণী শুনিয়া শূলপাণি
জিজ্ঞাসে হইয়া মোহিত।
বদন্তি পদ্মাবতী সভাই অনুমতি
পরিনু নাগ-অভরণ
উরগ-ভয়ে ঋষি তরাসে অর্দ্ধনিশি
পলাইয়া করিল গমন।
নিমিষে সব জানি সমুদ্রে আছে মুনি
শঙ্খের গর্ব্ভে লুকাইয়া
চলিল সসন্তাপে কুরল-পক্ষ রূপে
ডাকিয়া অন্তরীক্ষ হৈয়া।
শুনিয়া পক্ষ-ডাক ভাসিয়া উঠে শাঁখ
ছুইয়া তুলিলেন তীরে
তোমার অভ্যন্তরে তপস্বী জরৎকারে
উগারি ঝাট দেহ মোরে।
হইয়া চমৎকার উগারে জরৎকার
অতি সে শঙ্খ ভয় বাসি
ঋষির ধরি হাথে বুঝাইয়া ভূতনাথে
মন্দিরে লইল দুঃখ নাশি।

মনসা সহ বনে বঞ্চি কথো দিনে
বদন্তি পদ্মা সন্নিধান
শুনহ পদ্মাবতী দেহ গো অনুমতি
জাইব আমি নিজ স্থান।
বলন্তি বিষহরি আমি যে একেশ্বরী
সংহতি নাহি পুত্র-সুতা
এই ত দেবপুরে কি বোল করে মোরে
ছাড়িয়া জাবে মোরে কোথা।
শুনিয়া মুনিবর পদ্মা-গর্ভে কর
বুলায় সুসন্তান-উৎপত্তি
অস্তিক নাম তার হইব সুকুমার
করিব ইন্দ্রের উদ্ধার।
বশিষ্ঠ-মুনিবর নেতোরে দিল বর
দুই মুনি গেলা তপস্থানে
মনসা নেতোবতি হইল গর্ভবতী
বিদিত লোক-পরমাণে।
প্রসবে শুভক্ষণে পুত্রের দরশনে
মনসা নেতো হৃষ্টমতি
অমর ইন্দ্র আদি অনন্ত বিষ্ণু বিধি
পরম আনন্দিতমতি।
ঋষির আজ্ঞা পাইয়া অস্তিক নাম থুয়্যা
দিলেন বাসুকি-অগ্রেতে
বাসুকি হরষিতে পড়াইয়া শাস্ত্রনীতে
এড়িল সিজুয়া-পর্বতে।
শুনিহ রজনিতে বড়ই অদভুতে
সর্প-সত্র যজ্ঞনাশে
তৃতীয় পালা সাঙ্গ দিবসে নানারঙ্গ
কহিল দ্বিজ বিপ্রদাসে॥

॥ তৃতীয় পালা সাঙ্গ ॥

## চতুর্থ পালা

১

পয়ার

সর্পসত্র নামে যজ্ঞ কহিব বিধানে
পরীক্ষিতে ব্রহ্মশাপ হইল জেমনে।
একদিন মৃগ হেতু চলিল কাননে
সঙ্গমে হরিণ সঙ্গে হৈল দরশনে।
অবুধ নৃপতি বাণ হানিলেক তায়
হরিণা পড়িল তার হরিণী পলায়।
খেদাড়িয়া নৃপতি চলিল তার পাছে
সমাধিস্থ মুনি তথা গেল তার কাছে।
ডাক দিয়া নৃপতি বলএ উচ্চস্বরে
থাক থাক হরিণী বিন্ধিব তীক্ষ্ম শরে।
মুনি দেখি গেল রাজা তাহার সমুখে
কোপে কম্প ঘনঘন জিজ্ঞাসয়ে দুঃখে।
ধ্যান নাহি ভাঙ্গে মুনি মুখ নাহি তোলে
তাহা দেখি পরীক্ষিত-রাজা কোপে জ্বলে
দৈবযোগে তথাকারে সাপের উপায়
ধনুকের হুলে দিল মুনির গলায়।
পাণ্ডুপুত্রে মহামুনি কোপে দিল শাপ
সপ্ত-দিনান্তকে তোরে দংশিবেক সাপ।
মৃতবত হৈল রাজা ব্রহ্মশাপ পাইয়া
সৈন্য সহ নিজ স্থানে উত্তরিল গিয়া।
কহিল সকল কথা পাত্রমিত্র লইয়া
কহে পাত্রমিত্র নৃপে সমুখে দাঁড়াইয়া।
শুন শুন মহারাজ না করিহ ভয়
এক ওঝা সঙ্কধ-ন্বন্তরি মহাশয়।
তাহার প্রতাপ কহি তোমার অগ্রেতে
মহাসঙ্ক নামে ছিল ধবল-পর্বতে।
ধন্বন্তরি হট করি কৈল পরাজয়
পাতালে চলিল ধন্বন্তরির বিজয়।
সঙ্ক জিনি সঙ্ক-ধন্বন্তরি হৈল নাম
তাহারে আনিহ রাজা অতি অনুপাম।
নাগভয় কদাচিত নহিব তোমার
এই নিবেদন রাজা আমা সভাকার।
এত শুনি মহারাজা অতিহৃষ্ট হৈয়া
সঙ্ক-ধন্বন্তরি ওঝা আনে ডাকাইয়া।
শাপভয় সম্বরিয়া আছে নিজপুরে
সপ্তম দিবসে নাগ কোপিত অন্তরে।
মুনিশাপ হৈল মোরে দংশিতে রাজনে
শীঘ্রগতি চলে নাগ দংশিবার মনে।
লোকমুখে শুনিয়াছে ওঝা ধন্বন্তরি
মহাকোপে গর্জিয়া উঠিল দম্ভ করি।
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-কিঙ্কর
ধন্বন্তরি-তক্ষকে বিরোধ পাঠান্তর॥

২

শ্রী রাগ

মুনির ইঙ্গিত পায়্যা হরিষ-অন্তর হৈয়া
তক্ষক করিল আগমন
বিরোধ আরম্ভ রোষে হইয়া ব্রাহ্মণ-বেশে
কালকূট পুরিয়া লোচন।

দৃঢ় করি নিজ চিত হৈয়া বড় হরষিত
শিষ্যরূপে করিলা গমন
ললাটে চন্দন-ফোটা গলে শোভে নাগপাটা
সর্ব-অঙ্গে নাগ-অভরণ।
প্রবেশে সঙ্কের পুরী বধিবারে ধন্বন্তরি
দাঁড়াইয়া চাহে ঘনে ঘন
অভ্যন্তরে জেই জায় ডাকিয়া বলএ তায়
সঙ্কেরে করাও দরশন।
বাদ-খাড়ু দুই করে লোমাঞ্চিত কলেবরে
জিজ্ঞাসা করয়ে সভাকারে
কোন জন ধন্বন্তরি নিবসয়ে কোন পুরী
বিপক্ষ হইনু আসি তারে।
সেই সঙ্ক ওঝা বড় কোন শিক্ষা জানে দড়
বড়াই করএ অকারণ
মহীতলে ছিল জত জিনিলাম শতে শত
ধন্বন্তরি দেখিব কেমন।
শুনি লোক গেল ধায়্যা ধন্বন্তরি-আগে গিয়া
কহিল সকল বিবরণ
শুন ওঝা ধন্বন্তরি তোমারে হইয়া বৈরী
আইল ব্রাহ্মণ একজন।
তাহা শুনি সঙ্ক-রায় কোপানলে কাঁপে কায়
যমের সম্বাদ আইল কারে
সাজে শিষ্য দশ-বিশ নাহি করে বিমরিষ
চলিল বিবাদ করিবারে!
কোপেতে অরুণ আখি ঝাঁপান বিষম ঢাকি
কত ভাতি সাজিল প্রকারে।
জথায় তক্ষক আছে উপনীত তার কাছে
সর্বলোক দেখি চমৎকার
শত শিষ্য অনুগত নানা শিক্ষা অদভুত
করয়ে বিষম অবতার।

লোক ধায় শতে শত বাল বৃদ্ধ যুবা জত
দেখিবারে আইল তার পাশে
দুই ওঝা তরুতলে দাঁড়াইল কুতুহলে
বিরচিল দ্বিজ বিপ্রদাসে ॥

৩

## নাট রাগ

ধন্বন্তরি বলে ওঝা কি নাম তোমার
কোন জাতি কোথা বৈস তনয় কাহার।
কিবা অভিলাষ করি আইলা এই দেশে
গমন কি কার্য্য হেতু কহ ত বিশেষে।
কহেন তক্ষক অহে শুন সঙ্ক-রায়
আইনু বিরোধ হেতু তোমায় আমায়।
জিনিলাম জত ওঝা ছিল মহীতলে
অহঙ্কার করিয়া সঙ্কেরে পুন বলে।
জত শক্তি থাকে বাণ হানহ আমায়
সম্বরিয়া পুন বাণ হানিব তোমায়।
দম্ভ করি বলে নাগ সঙ্ক বরাবর
শুভধর্ম্ম-নদীতীরে মোর বাটী ঘর।
ওঝা-শিরোমণি নাম বটে তো আমার
ব্রাহ্মণকুমার তোমা কহি সারোদ্ধার।
গৌড় আদি করিয়া ভ্রমিনু সব রাজ্যে
না পাইল সম ওঝা বিবাদের কার্য্যে।
শুনিল তোমার দম্ভ লোকের বদনে
তোমার গোচরে আইনু বিবাদ কারণে।
আপনার দম্ভ কর সব অকারণ
কালপ্রাপ্তি হৈল আজি মোর সনে রণ।
যদি রক্ষা পাও আজি সফল জীবন
জানিলাম তবে ওঝা ভাণ্ডিলা শমন।
শুনিয়া কঠোর বাক্য সঙ্ক চূড়ামণি
হুঙ্কারিয়া কহে লোক স্তব্ধ হৈল শুনি।
পদ্মাপদাম্বুজে সদা হইয়া ভ্রমর
দ্বিজ বিপ্রদাস কহে কিঙ্কর তাহার ॥

৪

## পয়ার

সিংহনাদ করি বলে ওঝা ধন্বন্তরি
মিছা দম্ভ কর কেন মোর বরাবরি।
দ্বিজের তনয় হও তেঞি আজি সঙো
অন্য জাতি হৈলে যম-দুয়ারে পাঠাঙো।
সভার গোচরে মোরে বল অহঙ্কারে
ব্রহ্মবধ হেতু তেঞি সহিনু তোমারে।
দ্বিজ বলে সঙ্ক তুমি হৈলা পরাজয়
বিনয়বচনে বুঝি ভাণ্ডিবে আমায়।
লোক ধর্ম্ম সাক্ষী ব্রহ্মবধে নাহি ভয়
এড়হ আপন অস্ত্র জত শক্তি হয়।
তক্ষকের বাক্যে সঙ্ক হৈল ক্রোধমুখি
লোক ধর্ম্ম চন্দ্র সূর্য্য সঙ্ক কৈল সাক্ষী।
তিন লোক সাক্ষী করি স্বঙরে গোসাঞি
আপনি মরয়ে দ্বিজ মোর দোষ নাঞি।
তরুতলে আসনে বসিলা দুই জন
গালাগালি দুই ওঝা কোপে হুতাশন।
বিষদৃষ্টি তক্ষক তরুর দিগে চাহে
ভস্মময় হৈল বৃক্ষ কিছু নাহি রহে।
কিছু ভস্ম রাখে সঙ্ক বামহস্ত দিয়া
পুনর্ব্বার জিয়াইল পরম চিন্তিয়া।
সমরণ দুই জন সভায় বিদিত
মইত্রতা কৈল দোহে অতি হরষিত।
নিভৃতে আনিয়া সঙ্কে কহিল কারণ
ছাড়হ রাজার আশ দিব মহাধন।
অনুমতি দিল সঙ্ক ধনলোভ পাইয়া
পরিতোষ কৈল সঙ্ক নানাধন দিয়া।

ছাড়িল রাজার পাশ ওঝা ধন্বন্তরি
করে করি লৈল রাজা অকাল-বদরি।
দ্বিজবেশে তক্ষক রাজার অগ্রে গেল
করজোড় করি রাজা দ্বিজেরে বন্দিল।
আশীর্বাদ করি দ্বিজ সম্মুখে দাঁড়ায়্যা
অকাল-বদরি নৃপে দিল হৃষ্ট হৈয়া।
তথি মধ্যে রহে নাগ সুতার সঞ্চারে
তুষ্ট হৈয়া লৈল রাজা না বুঝি বিচারে।
অব্যর্থ মুনির শাপ খণ্ডন না জায়
আঘ্রাণ লইতে নৃপে নাসাপথে খায়।
নির্ঘাত ভারিয়া নাগ করিল গমন
বিষজালে নৃপবর তেজিল জীবন।
রাজার মরণ দেখি পাত্রমিত্রগণ
সৈন্য সেনাপতি প্রজা কান্দে সর্বজন।
অন্তঃপুরে ক্রন্দনে উঠিল মহারোল
ক্ষিতি লুটি কান্দে সভে হইয়া বিভোল।
করুণা করিয়া কান্দে রাজরাণীগণে
কি উপায় হবে রাজা তোমার বিহনে।
হেন রাজ্য ছাড়ি রাজা নিষ্ঠুর হইলা
কিবা দোষে আমা সভা অনাথ করিলা।
হের জন্মেজয় পুত্র কান্দিয়া ব্যাকুল
শীঘ্রগতি সম্বোধন কর সমতুল।
কান্দিতে কান্দিতে সভে হইয়া মূর্ছিত
পড়িল ধরণীতলে নাহিক সম্বিত।
চতুবর্গে মিত্রপাত্র সকলি ক্রন্দন
রাজপুত্র ধরি তোলে করিয়া জতন।
চৈতন্য করাইল তার মুখে জল দিয়া
অশেষ প্রকারে সভে বুঝায় ধরিয়া।
স্বর্গেরে তোমার পিতা করিলা গমন
পুত্র-কার্য্য কর তুমি কান্দ কি কারণ।
স্থির হৈল জন্মেজয় সম্বরে ক্রন্দন
অগ্নিকার্য্য কৈল পিতা শোকাকুলি মন।

শ্রাদ্ধের উজ্জোগ কৈল একাদশ দিনে
লক্ষ লক্ষ ভাণ্ডার পুরিল রত্নধনে।
করিল জতেক দ্রব্য না জায় লিখন
দেশে দেশে নিমন্ত্রিয়া আনে রাজাগণ।
বিধিমতে শ্রাদ্ধ কৈল দানযজ্ঞ আদি
ক্ষিতি পরিতোষ কৈল দিয়া রত্ননিধি।
সুবর্ণের ভাণ্ডার পুরিয়া লক্ষ লক্ষ
হেন মতে দ্বিজে দান করিল অসংখ্য।
অর্বুদ অর্বুদ ধেনু উৎসর্গ করিয়া
দুঃখিত ব্রাহ্মণে দিল পৃথিবী জুড়িয়া।
অবশেষে জন্মেজয় পুরোহিতগণে
দক্ষিণান্ত করিল বড়ই হৃষ্টমনে।
সকল সম্পূর্ণ হৈল নাহি অবশেষ
ইষ্টমিত্রবন্ধুগণ গেল নিজ দেশ।
নিজপুরে জন্মেজয় পাত্রমিত্র লৈয়া
যুক্তি করে সভে মেলি নিভৃতে বসিয়া।
মহাবুদ্ধি মন্ত্রিগণ করিল বিচার
ছত্রদণ্ড লহ রাজা বিলম্ব কি আর।
শুভ লগ্নতিথিযোগ বিচার করিল
মঙ্গল-বিধানে জন্মেজয়ে রাজা কৈল।
শ্রীমনসা-চরণে করিয়া পরিহার
দ্বিজ বিপ্রদাস কহে কিঙ্কর তাঁহার॥

৫

রাগ বাগেশ্বরী

পাত্রমিত্র সভে মেলি একযুক্তি হৈয়া
রাজ্যের বিচার করে রাজারে লইয়া।
বাপের সমান রাজা বিচারে পণ্ডিত
প্রতাপে সূর্য্যের সম ধর্মে অখণ্ডিত।

বলবীর্য্য অতিশয় যুদ্ধেতে শমন
কি আর বলিব যুধিষ্টিরের লক্ষণ।
রত্নসিংহাসনে বৈসে রাজা জন্মেজয়
ছত্রদণ্ড শিরে ধরে দীপ্ত অতিশয়।
চৌদিগে বেষ্টিত আছে পাত্রমিত্রগণ
সৈন্য সেনাপতি ঠাট অসংখ্য গণন।
পিতা-শোকে জন্মেজয় হৃদয়পীড়িত।
ভাবিতে চিন্তিতে হৈলা বড়ই মোহিত
অন্তরে বিস্মিত হৈয়া রাজা জন্মেজয়
মৃগয়া করিতে রাজা মনে অনুনয়।
সিংহাসন হৈতে রাজা উঠিল সত্বর
সৈন্য সেনাপতি ঠাট চলিল বিস্তর।
পাত্রমিত্র কথো রাখি রাজ্যের বিচারে
মৃগয়া করিতে গেলা অরণ্য ভিতরে।
হেন কালে আশ্চম্বিতে দৈবের ঘটন
বড়ই অপূর্ব কথা শুনে সর্বজন।
জয় নামে এক দ্বিজ বড়ই দুঃখিত
পুত্র জায়া সর্পাঘাতে মৈল আশ্চম্বিত।
শোকেতে পাগল হৈয়া সেই দ্বিজবর
সর্প মারি ফিরে দ্বিজ অরণ্য ভিতর।
জন্মেজয় রাজা জথা করিছে গমন
সেইখানে গেল দ্বিজ দৈবের ঘটন।
দ্বিজের চরিত্র রাজা দেখিল নয়নে
সর্প মারি বুলে দ্বিজ গহন কাননে।
ডাকিয়া দ্বিজেরে কহে রাজা জন্মেজয়
অদ্ভুত তোমার কর্ম দেখি লাগে ভয়।
সর্প মারি অরণ্যে বুলহ কি কারণ
ইহার বৃত্তান্ত কহ দ্বিজের নন্দন।
শুনিয়া রাজার বাক্য জয় দ্বিজবর
কহিতে লাগিল অতি দুঃখিত-অন্তর।
দ্বিজ বলে অবধান কর মহাশয়
লোচনের জলে দ্বিজ তিতে সর্ব-গায়।
কান্দিতে কান্দিতে কহে গদগদ-ভাষ
ক্ষেণেক রহিয়া দ্বিজ ছাড়িল নিশ্বাস।
কি আর কহিব রাজা হৃদয় বিদরে
পুত্রজায়া সর্পাঘাতে মৈল মোর ঘরে।
শোকানলে দহে প্রাণ নিবারিতে নারি
তে কারণে কাননে বেড়াই সর্প মারি।
শুনিয়া এতেক বাক্য রাজা জন্মেজয়
পিতার দারুণ শোক কাড়িল হৃদয়।
লোচনের জলে রাজা তিতে কলেবর
বাপের মরণ কহে দ্বিজের গোচর।
শুন শুন দ্বিজবর কহিয়ে তোমারে
সদাই জ্বলিছে প্রাণ অন্তরে বাহিরে।
দারুণ মুনির শাপ জনকের হৈল
সপ্তম দিবস অন্তে তক্ষকে দংশিল।
সর্পঘাতে পিতা মোর হৈলা পরলোক
ধরিতে না পারি প্রাণ বাড়ে অতি শোক।
হেন শোক নিবারিব কেমন প্রকারে
ইহার উপায় দ্বিজ ঝাট কহ মোরে।
এতেক শুনিয়া দ্বিজ ভাবিল অন্তরে
নৃপতির বিদ্যমানে বলয়ে সত্বরে।
ইহার উপায় কহি শুনহ নৃপতি
সর্পসত্র যজ্ঞ কর আমার জুগতি
রাজচক্রবর্ত্তী তুমি হৈলে মোর মিত
করহ সর্পের ক্ষয় আমি পুরোহিত।
ত্রিভুবনে জত নাগ মারিব পোড়ায়্যা
কহিল উপায় এই কর শীঘ্র হৈয়া।
বড়ই অদ্ভুত যজ্ঞ সর্পের বিনাশ
অবশেষে হবে ভাল বলে বিপ্রদাস॥

৬

ঝারিখণ্ডি

শুনিয়া দ্বিজের বাণী সর্পের নিধন জানি
অতি হৃষ্ট হইল রাজন
কহে রাজা দ্বিজবরে কি কব তোমার তরে
তুমি মিতা হৈলে শুভক্ষণ।

তোমা আমা দুইজন দৈবযোগে সম্মিলন
হেন ঘোর গহন কাননে
চল শীঘ্র দুইজনে পাত্রমিত্র সন্নিধানে
ঝাট কর যজ্ঞের সন্ধানে।

নিশানে পড়িল কাটী রণ-শিঙ্গা পরিপাটী
ঘন বাজে দগড় দড়মসা
কুঞ্জরে মাহুত হাঁকে অতিবেগে ঘন ডাকে
সংসারে জীমুত জেন ঘোষা।

চলে সৈন্য সেনাপতি হস্তী অশ্ব মহারথী
পয়দল না জায় লিখন
যেন রজনীর পতি জন্মেজয় মধ্যে তথি
বেষ্টিত-পরমবন্ধুজন।

তথা হৈতে নরপতি অতিবেগে শীঘ্রগতি
নিজ ঘরে দিল দরশন
আসিয়া আপন পুরে দ্বিজ লৈয়া যুক্ত করে
ইষ্টমিত্র বন্ধুবর্গ জন।

পিতা-শোক বাড়ে অতি জন্মেজয় নরপতি
কোপে যজ্ঞ করে সর্পসত্র
আদেশিল বন্ধুজনে ডাকে পুরোহিতগণে
কহিল দ্বিজের সব তত্ত্ব।

অবিলম্বে সভে গিয়া রাজ্য সহ সঙ্গে লৈয়া
করহ যজ্ঞের নানা বিধি
শীঘ্রগতি সর্বস্থানে পাঠাইল নিমন্ত্রণে
মহা মহামুনি ব্যাস আদি।

রাজ্যে রাজ্যে রাজাগণ জ্ঞাতি আদি বন্ধুজন
নিমন্ত্রিল যজ্ঞের আরম্ভে
জন্মেজয় নরপতি অন্তরে কুপিত অতি
ত্বরা অতি ডাকে মহাদম্ভে।

জয় দ্বিজ পুরোহিত করিব যজ্ঞের নীত
ত্রিভুবনে নাগের বিনাশ
মনসা-চরণ গতি হৃদয়ে দ্রবিত অতি
বিরচিল দ্বিজ বিপ্রদাস ॥

৭

## পয়ার

দ্বিজ পুরোহিত সভে পবন-গমনে
পুরের বাহিরে গিয়া দিল দরশনে।
ঠাট সৈন্য প্রজা আদি চারিদিগে বেড়ে
জারে যে আদেশ করে তত্‌ক্ষণে নড়ে।
কিঙ্করগণেরে আজ্ঞা দিল দ্বিজগণ
কাটিল যজ্ঞের কুণ্ড অতি সুগঠন
সারি সারি মণ্ডব বান্ধিল তার কাছে
দ্বিজগণ শীঘ্র শীঘ্র ঘন ডাকে পাছে।
আওয়ারি আওয়ারি ঘর বান্ধিল বিস্তর
গণনে না জায় অতি দেখিতে সুন্দর।
বস্ত্র-আচ্ছাদনে তার বেড়ে চারিধার
ক্রোশেক জুড়িয়া রবি ঢাকিল উপর
রম্য সভাস্থান কৈল তাহার ভিতর।
প্রস্তুত করিল নানা দ্রব্য আদি করি
অবশেষে নাহি কিছু ধায় ত্বরাত্বরি।
কহিল রাজারে গিয়া সর্ব বিবরণ
শুনি জন্মেজয় রাজা আনন্দিত মন।
স্নান কৈল নরপতি ত্বরিতগমনে
দ্বিজ-পুরোহিত সনে গেল যজ্ঞস্থানে।
আইল জতেক মুনি লিখিতে না পারি
ব্যাস আদি মণ্ডবে বসিলা সারি সারি।
ইষ্টমিত্র বন্ধুবর্গ নৃপ আদি করি
পৃথিবী জুড়িয়া সভে আইল রাজপুরী।
হইল অপূর্ব সভা শোভা অনুপাম
জন্মেজয়ে সর্বজনে করিল আহ্বান।
সকল সম্পূর্ণ হৈল রাজার প্রতাপে
দশ দিগে বেড়ি লোক রহে একচাপে।
পিতা-শোকে জন্মেজয় দহে শোকানলে
মহাকোপে সর্পসত্র করে মহাবলে।
বিপ্রদাস বলে পদ্মা-চরণকমলে
অন্তে জেন পাই সুখে তব পদ-স্থলে॥

## নাট রাগ

জন্মেজয় কুতূহলে বসন অঙ্গুরি মাল্যে
পুরোহিত করিল বরণ
হোম যজ্ঞ নানাবিধি সর্ব মুনি ব্যাস আদি
বরণ করিল সর্বজন।

নৃপতি জনক-শোকে হৃদয়সন্তাপ কোপে
সর্পসত্র করে মহাশয়
জয়-দ্বিজ পুরোহিত কোপে অতি সকম্পিত
পূর্ব শোক বাড়ে অতিশয়।

প্রথমে অর্চনা করি পঞ্চদেব পূজা করি
যজ্ঞকুণ্ডে জ্বালে হুতাশন
চন্দনের কাষ্ঠ লৈয়া ঘৃত-কূপে জাবড়ায়্যা
তথি পরে দিল ততক্ষণ।

ঘৃত ঢালে ঘনে ঘন মন্ত্র পড়ে দ্বিজগণ
পূজে রাজা বিবিধ বিধানে
সুগন্ধি কুসুম গন্ধ উপহার সুপ্রবন্ধ
নানারত্ন বসন ভূষণে।

বহ্নি উঠে পঞ্চমুখে হৃদয় পরম সুখে
সঘন গর্জিয়া ঘোরতর
ঢালিছে প্রচুর ঘৃত শুষ্ক কাষ্ঠ অবিরত
সঘনে জোগায় নৃপবর।

মহাতেজে দীপ্ত কৈল জেন মেঘে গরজিল
পঞ্চ সূর্য্য জেমন গগনে
জন্মেজয় নরপতি হৃদয়ে কুপিত অতি
ঘন ঘন করয়ে গর্জনে।

টলমল ভূমণ্ডল স্বর্গ মর্ত রসাতল
বিধি হরি শিব পুরন্দর
দেব ঋষি কম্পমান সভে আসি অধিষ্ঠান
বাহনে রহিল শূন্য পর।

জতেক নাগের কুল অনন্ত তাহার মূল
বাসুকি তক্ষক আদি জত
প্রাণে সকাতর হৈয়া চারিদিগে সভে ধাইয়া
সত্বরে পলায় অবিরত।

দিগে দিগে ধায় বেগে কেহ গিয়া স্বর্গে লাগে
কেহ জায় জলধি ভিতরে
ক্ষীরোদ-শয়ানে জথা প্রভু নারায়ণ তথা
অনন্ত রহিল গিয়া করে।

বাসুকি জীবনভয়ে ভূতনাথ-বক্ষে রয়ে
যোগ-পাটা হৃদয়ে শোভিল
জতেক নাগের বংশ ত্রিভুবনে নানা-অংশ
চারিদিগে গিয়া পলাইল।

দেখিয়া বিষম কার্য্য শোকাকুলি মহাআর্য্য
ধায় কালি-নাগ অতিভয়
মনসা-গোচরে গিয়া কহে গড়াগড়ি দিয়া
নাগকুল সব করে ক্ষয়।

জন্মেজয় নরপতি মহারাজা বৈসে ক্ষিতি
তক্ষকে দংশিল তার পিতা
সেই শোকে নরবর যজ্ঞ অতি ঘোরতর
সর্পসত্র নামে অবস্থিতা।

না রহিল তব দর্প যদি মৈল সর্ব সর্প
ঝাট গিয়া কর যজ্ঞনাশ
শুনিয়া এত বিবরণ মনসা চিন্তিত-মন
বিরচিল দ্বিজ বিপ্রদাস॥

৯

শ্রী রাগ

[ সংসার বিষম ঘোর নাহিক নিস্তার
রাধাকানু-পদরেণু সবে মাত্র সার।
চক্ষেতে দেখিয়া নর শমনপ্রহার
অমৃত ছাড়িয়া কর গরল বেভার।
রাম রাম মহামন্ত্র জপ একমনে
তরিবে সংসারে জবে লইবে শমনে। ]
নাগকুল নির্মুল শুনিয়া বিষহরি
শীঘ্রগতি ডাকে সতী নেতো সহচরী।
নেতো-পাণি ধরি বাণী জিজ্ঞাসে মনসা
নাগবংশ হৈল ধ্বংস পড়িল বিদশা।

জন্মেজয় করে ক্ষয় যত ফণিগণ
কহ দেখি শশিমুখী সুসার বচন।
সর্পসত্র যজ্ঞে জত ভুজঙ্গ বিনাশ
দুঃখমতি পদ্মাবতী ভাবেন হুতাশ।
নেতো কহে যজ্ঞ রহে বাঁচে নাগগণ
রক্ষিবারে সবে পারে তোমার নন্দন।
দুইকুল-রক্ষামুল অস্তিক-কুমার
পুত্রে কার্য্যে পাঠাইয়া করহ উদ্ধার।
তেজময় অতিশয় জেন পিতামহ
আপনি অস্তিকে আনি বুঝাইয়া কহ।
এত শুনি ব্রহ্মাণী পুত্রেরে ডাকি কয়
নাগবংশ করে ধ্বংস রাজা জন্মেজয়।
জাহ পুত্র করি যোত্র যজ্ঞ মাগি লহ
রক্ষহ মাতুলকুল বন্ধুগণ সহ।
তোমা বহি আর নাহি করিতে উপায়
দ্রুত চল যজ্ঞস্থল নৃপতি জথায়।
চলে মুনি এত শুনি মায়ের বচন
বাল্যবেশ বিশেষ সুন্দর সুশোভন।
মহাবীর্য্য জেন সূর্য্য তপে তেজময়
বৃহস্পতি-তুল্য অতি বিদ্যায় বিজয়।
দেব-ধ্যান বেদ-গান করিতে করিতে
যজ্ঞ জথা আসি তথা মিলিলা তুরিতে।
বেদধ্বনি সভে শুনি শিশুর বদনে
ধন্য ধন্য করি মান্য কৈল দ্বিজগণে।
নৃপতি আনন্দ অতি দ্বিজশিশু দেখি
পাদ্য আদি যথাবিধি পূজিল সম্মুখি।
দেশ ধাম কিবা নাম গমন-কারণ
জিজ্ঞাসিল সকল হইয়া হৃষ্টমন।
আশীর্বাদ সম্বাদ জানাইয়া মুনিবর
ভিক্ষা-আশে তব বাসে আইনু নৃপবর।
জন্মেজয় রাজা কয় জাহা চাহ তুমি
প্রাণ হয় নিশ্চয় তথা চ দিব আমি।

মুনিবরে সত্বরে আশ্বাসি নরবর
ডাকিয়া কহিছে মুনি দ্বিজ বরাবর।
রাজা বলে তক্ষকে খাইল মোর পিতা
দেখ দেখ সর্পাধম পলাইল কোথা।
বিশেষ জানিয়া সভে ধ্যানে মুনিগণ
পুরন্দর-শয্যা পর কহে সর্বজন।
জন্মেজয় বলে শুন দ্বিজ-পুরোহিত
দৈবদোষে সৃষ্টিনাশে হব আশঙ্কিত।
আহুতি করহ অতি শীঘ্রতর গতি
দ্বিজবর সত্বর হইয়া দৃঢ়মতি।
তক্ষক ইন্দ্রের সহ হুনিতে আহুতি
করে করি কৈল ধরি রাজা শীঘ্রগতি।
হেনকালে তথা বলে অস্তিক-কুমার
তব পিতা-পুণ্যে শীঘ্র এক দান কর।
অশ্বমেধ গোমেধ সকল যজ্ঞ জানি
রাজসুই কৈল দুই ধর্ম-নৃপমণি।
বিশ্বকর্মে দিল ধর্মে চরু সাজাইয়া
সুরনাথ পারিজাত দিল পাঠাইয়া।
বহ্নিমূর্ত্তি আসি তথি হৈলা উপনীত
মন্ত্র পড়ি ঘৃত ব্রহ্মা ঢালয়ে বিদিত।
হেন যজ্ঞ আমি সাঙ্গ দেখিল বিদ্যমান
সেহ সব নহে তব যজ্ঞের সমান।
অমৃতসমান বাক্য শুনি সুললিত
রাজা আদি জত বিধি হইল মোহিত।
তবে রাজা মহাতেজা বলে সবিনয়
রাজ্য ধন কোন দান দিব মহাশয়।
অস্তিক বলয়ে ধিক সত্য কর তুমি
তবে সে অক্লেশে দান লৈতে পারি আমি।
রাজা বলে বিস্ময় না কর দ্বিজবর
সত্য কৈনু না লঙ্ঘিব তোমার উত্তর।
শুনিয়া হরিষ হৈয়া বলে সম্বিধান
হস্তের আহুতি এই মোরে দেহ দান।

নৃপবর শিরোপর জেন বজ্রাঘাত
অস্তিকের উত্তর শুনিয়া অকস্মাত।
ভাবিয়া চিন্তিয়া রাজা বলে সবিনয়
ইহা বিনা চাহ অন্য দিব মহাশয়।
রাজ্য ধন প্রাণপণ সকলি তোমার
শুন শুন মহাজন বচন আমার।
মুনি বলে আথগুলে শুন নৃপমণি
সত্যলঙ্ঘনের তত্ত্ব জানহ আপনি।
অগেয়ানে অপ্রমাণে করে হেন কাজ
অবুধ বিবুধ লৈয়া তোমার সমাজ।
অদ্য যদি শচীপতি হয়ে নিপতন
বিকট সঙ্কট তোরে হইব রাজন।
পাত্র মিত্র বলে তবে রাজা বিদ্যমান
নহিল রহিল যজ্ঞ দ্বিজে দেহ দান।
বুঝিল সকল ছল রাজা জন্মেজয়
তুমি কোন মহাজন দেহ পরিচয়।
এত শুনি হাসি মুনি কুতুহলী হৈয়া
মধুর উত্তর কহে রাজারে চাহিয়া।
জরৎকার পিতা মোর মনসা জননী
মোর নাম অনুপাম অস্তিক বলনি।
হরি বিধি শিব আদি সবার সম্মতি
ইন্দ্র-ফণি-ক্ষয় জানি আইনু শীঘ্রগতি।
ইহা শুনি নৃপমণি দুখিত হৃদয়
বিফল হইল যজ্ঞ বলহ উপায়।
মুনি বলে কুতুহলে দিব মোক্ষ-বর
চিরকাল রাজ্য পালো এ মহী ভিতর।
অন্তকালে মহীপালে জাবে স্বর্গভুমি
মোর বরে ক্ষিতি পরে সুখে থাক তুমি
মুনিবর সত্বর করিল আগমন
অস্তিকেরে লৈয়া শিরে নাচে নাগগণ।
পদ্মাবতী নেতো সতী অতিহৃষ্ট হৈয়া
বদন চুম্বন কৈলা পুত্র কোলে লৈয়া।
হেনরূপে রসকূপে রহে নিজ পুরী
রোগ শোক ক্ষোভ নাহি পদ্মার নগরী।
শুন শুন সর্বজন অপূর্ব কথন
চাঁদো রাজা মহাতেজা পাত্রমিত্রগণ।
কহিব তাহার সব বিধান প্রকার
বিপ্রদাস ভাবে পদ্মা-পদমাত্র সার॥

## ১০

### জমক ছন্দ

চম্পকনগর ঘর চাঁদো অধিকারী
গন্ধবণিকের কুলে জনম তাহারি।
রাজচক্রবর্ত্তী রাজা রাজ্য বহুদূর
কুলে শীলে ধনে জনে বলে মহীশূর।
কুবের সমান ধন রত্নমণিময়
অসংখ্য অমূল্য নিধি দীপ্ত অতিশয়।
সেনাপতি মহারথী সৈন্য অগণন
কুঞ্জর প্রচুর অশ্ব করয়ে গর্জন।
তন্ত্রি-মন্ত্রি-পাত্রগণ আমাত্য বান্ধব
পুরবাসী দাসদাসী কত আছে সব।
পুত্রগণ মদন জিনিয়া রূপবান
নাহিক তুলনা ধিক তাহার সমান।
রাজ্যের ভিতরে সুখে বৈসে প্রজালোক
দুঃখিত দরিদ্র নাহি কোন দুঃখ শোক।
হেনমতে অচিরাতে সুখে রাজ্য করে
গভীর সুস্থির অতি চাঁদো নরবরে।
মনোনীত বাঞ্ছিত সু-বর অভিলাষে
শিবদুর্গা অপবর্গা সেবে অনায়াসে।
চিরকাল ভূপাল ভক্ষিয়া ফলমূল
অপরূপ বহু তপ করে সমতুল।
রথের উপর হর গৌরী লইয়া সুখে
মর্ত্তপুরে মহেশ্বর ভ্রমেন কৌতুকে।

চাঁদো দেখি পিণাকী সদয় হৈলা অতি
বর দিতে ভূতনাথে আইলা শীঘ্রগতি।
চাহিয়া হাসিয়া আজ্ঞা কৈলা মহেশ্বর
কি তোর অভীষ্ট বর মাগ নৃপবর।
সত্বরে কাতর হৈয়া চাঁদো দণ্ডধর
প্রেমমদে গদগদে বিভোল-অন্তর।
গড়াগড়ি ভূমে পড়ি ঘন প্রণিপাত
জোড়-করে মহেশ্বরে বলে নরনাথ।
যদি বর দিবে মোরে কহি সম্বিধান
কুতুহলী সিদ্ধি-ঝুলি দেহ মহাজ্ঞান।
জরা মৃত্যু জন্ম কভু নহিএ সংসারে
অচির করিব ঘর চম্পকনগরে।
কৃপান্বিত ভূতনাথ নিজ ভক্তজনে
নরপতি মনোনীত দিলা ততক্ষণে।
জয়-নেত শিরে হস্ত দিলেন শঙ্কর
সিদ্ধি-জটা অতি ছটা হইল সত্বর।
মহাতেজা চাঁদোরাজা হৈল শিববরে
সংসারে অবধ্য সিদ্ধি চাঁদো নরেশ্বরে।
তবে চণ্ডী কুবুদ্ধি দিলেন তার তরে
শুন শুন কারণ বচন নরবরে।
পদ্মাবতী দুষ্টমতি বড় দুরাচারী
সিজুয়া-শিখরে ঘর সদা মন্দকারী।
দেবপুর মাঝে তার বড় অপমান
না পূজিহ তারে কভু শুন সম্বিধান।
বুঝাইয়া হরপ্রিয়া গেলা নিকেতনে
সেই তো কুবুদ্ধি অতি রহে চাঁদো-মনে
ওথায় পদ্মায় লৈয়া শুনহ কারণ
বিপ্রদাসে ভাষে রসে মনসা-চরণ॥

## ১১

### শ্রী রাগ

একদিন বিষহরি বসিয়া সিজুয়া-গিরি
নেতোরে আনিয়া বিদ্যমান
বলন্তি মধুর ভাষা শুন হে প্রাণের স্বসা
কহি হেদে কর অবধান।

জতেক অমরগণ দিকপাল মুনিজন
পৃথিবী সভার অধিকার
আমি দেবী বিষহরি এ তিন ভুবন ভরি
সবে পূজা নাহিক আমার।

চিন্তাকুলি মনসাকুমারী
শুন ভগ্নি নেতোবতী যুক্তি বল শীঘ্রগতি
প্রচার হইব মর্তপুরী।

নাহি তব অগোচর ক্ষিতি বৈসে জত নর
শুদ্ধমতি আছে কোন জন
খড়ি পাতি ঝাট বল কোন জন আছে ভাল
আগে পূজা লব কার স্থান।

শুনিয়া পদ্মার বাণী করে লৈল খড়িখানি
গণে নেতা এ তিন সংসার
প্রথমে গণিল মরু স্থাবর জঙ্গম তরু
মনোনীত গণিছে সুসার।
সিংহ আদি মৃগ জত গণিল বিহঙ্গম ত
গণে রামা সকল ভুবন
পার্বতী-হরের বরে আছে এক নরবরে
চাঁদো নাম ধরয়ে রাজন।
চাঁদো অধিকারী পায়্যা বলে হরষিত হৈয়া
শুন দেবী অস্তিক-জননী
হরগৌরী তুষ্ট তারে আছে এক শুদ্ধাচারে
নাম তার চাঁদো নৃপমুনি।
চম্পকনগর নাম অতি রম্য অনুপাম
তথাই নিবসে কুতুহলে
মহাজ্ঞান জানে সার কারো ডর নাহি তার
সিদ্ধা-বিদ্যা জানে মহাবলে।
পূজে সর্ব দেবতায় তোমা নিন্দা করে রায়
হরগৌরী-দম্ভের কারণ
বুঝাইয়া সেই রাজা মর্তপুরে লহ পূজা
দ্বিজ বিপ্রদাস সুরচন ॥

## ১২

### পয়ার

একদিন নেতা পদ্মা রথ আরোহণে
পৃথিবী ভ্রমিতে আইল হরষিত-মনে।
হেন কালে গোধন রাখয়ে শিশুগণ
প্রান্তর মধ্যেতে পদ্মা কৈল নিরক্ষণ।
মনসা বলেন নেতো অপরূপ দেখ
কানন ভিতরে ধেনু চরে লাখে লাখ।
লেঙ্গুড়ে ধরিয়া হাঁকে শিশু বহুতর
ইহার কারণ মোরে কহত সত্বর।
নেতো বলে বিষহরি কর অবধান
এই যে গোধন দেখ জগতের প্রাণ।
অনুক্ষণ রাখি বুলে সব শিশুগণ
মন দিয়া শুন পদ্মা ইহার কারণ।
দন্তবোড় মুনি কুশমূল পান করে
সকল রাখাল তাহা দেখিল সত্বরে।
বলিছে রাখাল সব মুনিরে ডাকিয়া
হরষিতে খাও কিবা ঘটিতে পুরিয়া।
রাখালের বাক্যে মুনি কহে ততক্ষণ
না জান রাখাল মদ্য করিয়ে ভক্ষণ।
সকল রাখাল মেলি ভাবে চমৎকার
সেই হেতু মুনিবরে হৈল অনাচার।
অন্য দিন অন্তরীক্ষে রাখিত বসন
না রহিল সেই দিন সেই সে কারণ।

বিস্মিত হইয়া মুনি ভাবিছে অন্তরে
চিরদিন তপ করি ক্ষীরোদের তীরে।
আজি কেন বসন না রহে অন্তরীক্ষে
মারিব পবন আজি কোন দেবে রক্ষে।
আমার সহিত বাদ করয়ে পবন
অবহেলা করি মোর ফেলায় বসন।
ধ্যান করি মুনি সর্ব জানিল অন্তরে।
অবুধ রাখাল নিন্দা কৈল মোর তরে।
হাসিয়া সকল ক্রোধ সম্বরিল মুনি
সব শিশু মাঝে মায়া পাতিল তখনি।
উঠিতে না পারে মুনি হইল আকুল
মায়া-মোহে ডাকে মুনি রাখাল সকল।
তৃষায় পীড়িত আমি চলিতে না পারি
প্রাণ রাখ কুশমূল দেহ শীঘ্র করি।
বিলম্ব না কর ঝাট আন সর্বজন
ক্ষেনার্ধ হইলে গৌণ হারাব জীবন।
শুনিয়া মুনির বাক্য সব শিশুগণ
হৃদয়ে দ্রবিত হৈয়া ধায় সর্বজন।
ঘটী পুরি কুশমূল আনিল সত্বরে
হরষিতে ঝাট লৈয়া দিল মুনিবরে।
হৃদয়ে পরমানন্দ মুনির নন্দন
সেইখানে বসি সুখে করিল ভক্ষণ।
মুনির অগ্রেতে সভে জোড় করি কর
জিজ্ঞাসা করএ সভে সভয় অন্তর।
শুন শুন মহাশয় কহিবে কারণ
ঘটী পুরি কিবা এই করিলা ভক্ষণ।
হাসিয়া রহস্যে মুনি সকলি কহিল
ভক্ষণ করিল মন্ত্র সারোদ্ধার বৈল।
মুনি হৈয়া হেন কর্ম কেহ নাহি করে
সবে মাত্র ভক্ষি আমি মুনির ভিতরে।
আজি সে রাখিলা প্রাণ সকল রাখাল
এই পুণ্যে সুখে গোঙাইবে চিরকাল।
এত বলি মুনিবর গেলা নিজস্থান
চিন্তিয়া জগতগৌরী বিপ্রদাস গান॥

## ১৩

### পূরবী রাগ

নেতো কহে হৃষ্ট-মনে জানি সর্ব বিবরণে
মন্ত্র নহে কুশমূল খায়
হরষিতে মুনিবর তপ করে নিরন্তর
বায়ু-ভরে বসন শুখায়।
অবগতি কর হরসুতা
প্রথমে ধরণী-মাঝ করহ পূজার কাজ
রাখালেরে হও বরদাতা।
ঝাট উর ক্ষিতিতলে রাখালের মধ্যস্থলে
শিশু দেখি না করিহ হেলা
ক্ষেনে হৈয়া তপস্বিনী ক্ষেনে নাগবাহিনী
রাখাল মোহিতে পাত কলা।

নেতোর বচন শুনি হাসে হরনন্দিনী
হরষিত হৈলা পদ্মাবতী
দ্বিজ বিপ্রদাস কবি জনমে জনমে সেবি
পদ্মা-পদে পরম ভকতি ॥

## ১৪

### জমক ছন্দ

প্রথমে মনসা দৃষ্টি দিলা ক্ষিতিতলে
রাখালের মেলা ক্ষিতি দেখি কুতূহলে।
ছলিতে রাখালে মায়া পাতেন বিশেষ
অপরূপ হৈলা দেবী ব্রাহ্মণীর বেশ।
অতিবৃদ্ধরূপা মুখে দশন গলিত
বচন না আইসে তাহে লোচন ঘূর্ণিত।
শাল-গাছ হেন দীর্ঘ মূর্ত্তি ভয়ঙ্কর
চাহিতে মাথার পাগ পড়য়ে সত্বর।
প্রচুর ধবল কেশ নারে সম্বরিতে
খোম ধুতি পরিধান সদাই কম্পিতে।
মহাপদ্ম-উরগে করেতে ধরি নড়ি
বিচিত্র লইল কাঁখে রঞ্জন-চুপড়ি।
হেন বেশে প্রবেশিলা রাখাল ভিতর
দেখিয়া রাখালগণ হাসিয়া বিকল।
অন্তরে সভয় সভে করে কানাকানি
কোথা হৈতে আইল বুড়ি রাক্ষসী ডাইনি।
শিশুগণ বলে বুড়ি তুমি কেন এথা
কোথা হইতে আইলে এবে জাবে তুমি কোথা।
মায়ামোহে বলে দেবী অস্তিক-জননী
অনেক কালের আমি বৃদ্ধা সুব্রাহ্মণী।
কল্য আমি উপবাস কৈল একাদশী
না হয়ে পারণ-সিদ্ধ দুই-উপবাসী।
তুমি সব ধর্মজ্ঞানী আছ মনে করি
তে কারণে আইনু এথা বৃদ্ধা একেশ্বরী।
যদি কিছু দুগ্ধ দেহ করিব পারণ
তোমা সভা কল্যাণ করিব অনুক্ষণ।
শুনিয়া সকল শিশু করে অনুমান
মায়া পাতি ডাইনি করিল রক্তপান।
কুবুদ্ধি রাখাল সভে বেড়ি মনসায়
কেহ হাতে ধরি টানে ধুলা দেয় গায়।
মায়ায় কাতর বাণী কহে মনসায়
একেশ্বরী পাইয়া কেন মারহ আমায়।
হরের দুহিতা আমি মনসাকুমারী
শুন রে অবুধ তোরা পরিচয় করি।
ভক্তি করি এক-মনে যদি পুজ মোরে
জেই বর মাঙ্গ তাহা দিব ত সত্বরে।
কহে পুরন্দর ঘোষ রাখাল প্রধান
যদি পদ্মা হও নাগ আন বিদ্যমান।
হাসিয়া মনসা তথা বসিয়া ধেয়ানে
হাঁকারিয়া সাক্ষাতে আনিলা নাগগণে।
ত্রাসে সভে বলে বুড়ি নাগ-বাচা জানে
মন্ত্র পড়ি জত নাগ ডাক দিয়া আনে।
সভেরে খাইবে আজি নাগ শিখাইয়া
সবে মিলি ধায়্যা গেল হাতে বাড়ি লৈয়া।
রাখালের কুবুদ্ধি দেখিয়া মনসায়
নাগ রাখি অন্তরীক্ষ হৈলা মহামায়।
দেবী না দেখিয়া বলে শিশু সর্বজনে
ভাল হৈল ডাইনি পলাইল ভয়-মনে।
গগনে হইল বেলি তৃতীয় প্রহর
জল পিতে গরু লৈয়া চলিল সত্বর।
পদ্মার মায়ায় তথা নাবাল হইল
জল পিতে সর্ব গরু নাবালে পড়িল।
নড়িতে চড়িতে নারে দেখিল প্রমাদ
সকল রাখাল কান্দে ভাবিয়া বিষাদ।

হেনই সময়ে পদ্মা সেইরূপ ধরি
দাঁড়াইয়া হাসেন রাখাল বরাবরি।
দেখিয়া রাখালগণ পড়িল চরণে
নাবালে পড়িল গরু তোমার কারণে।
গরু বিমোচন করি দেহ শীঘ্রগতি
পূজিব চরণ তব করিয়া ভকতি।
রাখালের বাক্যে পদ্মা হৈল হৃষ্ট-মন
আজ্ঞামাত্র সর্ব গরু হৈল বিমোচন।
উঠিয়া ধাইল পাল হামা-রব দিয়া
হরিষে রাখালগণ রহিল বেড়িয়া।
বসিলা মনসা তথা রম্য তরুতলে
রাখালে বলেন দুগ্ধ দেহ কুতুহলে।
শুনিয়া সকল শিশু ভাবে মনে মন
পালের অরিষ্ট গাই আনিল তখন।
কহে পুরন্দর ঘোষ মনসার ঠাঞি
এক কোষ দুগ্ধ কভু ইহাতে না পাই।
জন দুই তিনে ধরি দুহিবারে কালে
এখন ইহার বৎস নাহি এই পালে।
ভাণ্ডমাত্র নাহি দুগ্ধ দুহিব কেমনে
শুনিয়া অস্তিক-মাতা ভাবে মনে মনে।
ধামাই পাঠাইয়া দেবী বাছুর আনায়
নাগে দৃঢ় ছান্দিয়া ধরিল চারি পায়।
কাঁথের চুপড়ি দেবী ফেলাইয়া দিল
দেখিয়া রাখাল সব ত্রাসযুক্ত হৈল।
চুপড়ি দুহিব গাবি না পড়িব ক্ষিতি
ভয়ে কিছু নাহি বলে অন্তরে ভকতি।
দুহিল অসোচ্য দুগ্ধ ঘোষ পুরন্দর
নিমিখে চুপড়ি ভরি উঠিল সত্বর।
হরষিতে দিল আনি দেবীর সম্মুখ
আনন্দে করিলা পান হৈয়া অধোমুখ।
চুপড়ি দিলেন পুনু রাখাল-গোচর
দেখিয়া বিনয় বলে ঘোষ পুরন্দর।
ত্রৈলোক্য-দেবতা তুমি আমি গোপজাতি
কেমনে উচ্ছিষ্ট দিব আমার শকতি।
পুনর্বার কেমনে করিবে দুগ্ধ পান
কহিবারে ভয় বাসি বলহ বিধান।
রাখালের বাক্য শুনি পদ্মাবতী হাসে
মনসা-বিজই বলে দ্বিজ বিপ্রদাসে॥

## ১৫

### পটমঞ্জরী

দুগ্ধ পান করি দেবী বিষহরি
বসিলা তরুর তলে
নেতো বাম পাশে আনিয়া হরিষে
ডাকিয়া রাখালে বলে।
সদয়হৃদয় বলে মনসায়
শুন সব শিশুগণ
হৈয়া একমতি করিয়া প্রণতি
পূজহ মনসা-চরণ।
প্রচারিব ক্ষিতি আমি পদ্মাবতী
শুনহ কারণ-ব

পূজ অতি সুখে দেখি নরলোকে
ঘুষুক মনসা জানি।
জ্যৈষ্ঠমাস তথি শুক্লা দশমী তিথি
করি নানা উপহার
নৈবিদ্য প্রচুর মিষ্টান্ন বিস্তর
দিব্য দশ ফল আর।
কদলী কর্কটী নারিকেল ফুটী
পনস রসাল অতি
গুবাক খাজুর আনিবা সত্বর
আম্র জাম তাল তথি।
পূগ পূর্ণ দিয়া প্রচুর করিয়া
সুগন্ধি কুসুম গন্ধে
ধূপ দীপ জ্বালি মন কুতুহলী
নানাবাস্থ সুপ্রবন্ধে।
আনি স্বর্ণ-বারি জলপূর্ণ করি
সিজ-শাখা তথি পর
স্নান দান করি দেবী বিষহরি
পুজহ ভকতিচার।
শুন মন দিয়া আমি তথা গিয়া
ঘটে হব অধিষ্ঠান
মনের বাঞ্ছিত করিব পুর্ণিত
ধন পুত্র আদি মান।
রথে ভর করি দেবী বিষহরি
চলিলা সিজুয়া-গিরি
শিশু সর্বজন অতি হৃষ্টমন
আছয়ে আপন পুরী।
নানা কুতুহলে বঞ্চয়ে সকলে
জ্যৈষ্ঠ মাস পরবেশ
দশমী দশহরা তিথি যোগ তারা
শুভক্ষণ সবিশেষ।
রাখাল সকল মহাকুতুহল
আনিল সুবর্ণ-বারি
বিশাল বাজনা নৈবিদ্য রচনা
যথাবিধি সারি সারি।

পূর্বে জেনমতে সবার সাক্ষাতে
পদ্মা বৈলা উপদেশ
সভে সেইমত করিয়া বিদিত
পূজা করে সবিশেষ।
প্রণতি ভকতি কর-জোড়ে স্তুতি
সভে করে একমতি
অন্তিক-জননী কৃপায় আপনি
সানন্দে চলিলা তথি।
রাখালে মোহিত দেখিয়া ব্যথিত
ভকত-বৎসল দেবী
কহে বিপ্রদাসে ভকতি-প্রয়াসে
যুগলচরণ সেবি॥

## ১৬

### পয়ার

প্রসন্ন হইলা দেবী ঘটে অধিষ্ঠান
সকল রাখালে ডাকি বলে বিদ্যমান।
সদয় হইনু তোরে আমি পদ্মাবতী
অচিরাতে লও বর জেই লয় মতি।
হৃদয়-দ্রবিত হৈল রাখাল সকল
আনন্দের সীমা নাহি মহা কোলাহল।
অভিমত সুখে বর লৈল সর্বজন
সম্পূর্ণ করিলা মাতা হরষিত-মন।
শুন রে রাখাল সব আমার বচন
শোক দুঃখ রোগ পীড়া নহিব কখন।
জরা মৃত্যু আদি করি নাহি দুঃখ-লেশ
সুখের নাহিক ওর আনন্দ বিশেষ।
পুত্র-পৌত্রে ধনে জনে বাড়িবে আপার
নাহিক সর্পের ভয় তোমা সভাকার।
বর দিয়া বিষহরি বসাইলা গ্রাম
থুইল রাখালগাছি নাম অনুপাম।
আশ্চম্বিতে তথা হৈতে হৈলা অন্তর্ধান
রথ-ভরে শীঘ্র গেলা আপনার স্থান।
আর এক অপরূপ শুন মন দিয়া
কহিব কারণ কিছু তুড়ুক লইয়া।
হাসন হুসেন তার প্রধান দুইজন
চিরকাল আছে সুখে আপন ভুবন।
শতেক কৃষাণ সদা আছে নিয়োজিত
চষিতে গমন কৈল বড় হরষিত।
জোয়ালি জুড়িয়া গরু লৈল খেদাইয়া
হরিষে চলিল হাথে পাচনি লইয়া।
বুহিতা বাকুড়ি গিয়া দিল দরশন
লাঙ্গল জুড়িয়া চাষ চষে সর্বজন।
গোরা মিনা নামে তার প্রধান কৃষাণ
তাহার গোলাম গেল করিবারে স্নান।
জেখানে রাখালগণ পুজে মনসায়
দৈবযোগে সে গোলাম তথাকারে জায়
ক্রোধযুক্ত হৈল সবে তুড়ুক দেখিয়া
ধর ধর ডাক ছাড়ি গেল খেদাড়িয়া।
একেলা গোলাম সবে রাখাল বিস্তর
পলাইয়া গেল গোরা মিনার গোচর।
সভয় কম্পিত অতি সব কথা কয়
বিনি দোষে রাখাল মারিতে মোরে ধায়।

করিছে ভূতের থানা দরক্কের তলে
বড় হরষিত হৈয়া রাখাল সকলে।
রাখিয়া সিজের ডাল ঘটের উপর
ঘন ঘন তছলিম করএ বহুতর।
জল আনিবারে আমি জাই সেই পথে
খেদাড়িয়া ধায় সভে আমারে মারিতে।
ইহা শুনি গোরা মিনা কোপেতে জলিল
মারিতে রাখালগণে সভারে ভেজিল।
ধর ধর তুড়ুক ডাকয়ে অবিশাল
এড়িয়া দেবীর ঘট পলাএ রাখাল।
দাণ্ডাইলা গোরা মিনা ঘট জথা রএ
কোপেতে মনসাদেবী ভাবিলা হৃদয়।
হাথে ছিল বিষতিয়া কাঁচ-পোকা করি
অন্তরীক্ষে আসিয়া রাখিলা ঘটে ভরি।
গোলামের কুবুদ্ধি পাইল হেন কালে
ডাল ঘুচাইয়া ঘট সঘনে নেহালে।
অপরূপ কাচ-পোকা পাইয়া তুড়ুক
হের ভুত-ঘটে বিচে দেখহ কৌতুক।
খোসাল হইল গোরা মিনা অতিশয়
হাথে করি কাচ-পোকা লইল তথায়।
ইহা লৈয়া দেখাইব রাজার গোচর
লুকাইয়া রাখে যত্নে ইজার ভিতর।
উৎকট চাপন নাগ সহিতে না পারে
কামড় খাইল পেটে ইজার ভিতরে।
আশম্বিতে পেটে জেন পড়ে বজ্রাঘাত
ইজার চিরিয়া মিনা পেটে দেই হাথ।
মনসা বলেন ডাকি শুন বিষতিয়া
বধহ তুড়ুক সব জনেক রাখিয়া।
আজ্ঞা পাইয়া বিষতিয়া হরষিত-মন
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণ॥

## ১৭

### ত্রিপদী

বিষম বিষের জ্বালে উত্তর-শিয়রে চলে
প্রথমে পড়িল গোরা মিনা
মনসার আজ্ঞা পাইয়া হরষিত বিষতিয়া
একে একে বধে সর্বজনা।
সাহাতন বাহাতন পয়তন গয়তন
আবহুল্লা হালিম মিঠাই
উত্তর-শিয়রে পড়ি সভে জায় গড়াগড়ি
খোদা খোদা ফুকরে সদাই।
সেবদিন মুজদ্দিন থরদিন তকদিন
সবদন রোজাই কোচাই
হাছিম মাছিম হুলা গলিম করিম-উল্লা
রসুল-উল্লা ইছাই বাছাই।

সুকুরুল্লা গরিবুল্লা হারুন সেফলি-উল্লা
ফতে গাজি মুস্তার সুঁদর
হায়াত নবাত ছুটী গড়াগড়ি ভুমে লুটী
তোবা তোবা সোঙরে সত্বর।
সাদারি মাদারি নুদি মইন্দি জইন্দি দুদি
কবির উজাল আদি জত
ফতে-সাহা ফুল-সাহা দৌলত মামুদ-সাহা
দফর-সাহা হইল মূর্চ্ছিত।
নসিরদ্দি খরদ্দিন পিরজ আনরদিন
উমর-সাহা পড়িল তরাসে
আরিপ সরিপ জালু সুলতান মুলতান মালু
দেখি পদ্মা অন্তরীক্ষে হাসে।
তাজু রাজু মজু হারু নছির তাছির এরু
কাদির খিদির খেঁচে তোবা
জালাল আলাল দুরি বাহাদুর গনিম গুরি
বারাই হুমাই ভোলা এবা।
হাজি গাজি আমানুল্লা আবদার সুনু মোল্লা
ফরিদ মুরিদ খবরদার
এমাম জাফর সাদি মুরুল মাদারি কাদি
জলিলদ্দি মাঙ্গন দিদার।
আক্কেল মাকেল কিনু ফকির মামুদ দিনু
আলাবক্স পড়িল হাজাম
দ্বিজ বিপ্রদাস বলে মনসার পদতলে
নিজ চিত্ত রাখি অবিরাম।

১৮

## রাগ বাগেশ্বরী

উন শত কৃষাণ খাইল বিষতিয়া
একজনা রাখিল দেবীর আজ্ঞা পাইয়া।
ভাঁড়ু নামে তুড়ুক শতেক জন মাঝে
বাঁচিল রাজাকে বার্তা কহিবার কাজে।
বিপরীত দেখি ভাঁড়ু রড়ারড়ি ধায়্যা
হাসেন হুসেন আছে জথা মজলিসে বসিয়া।
সেইখানে গেল ভাঁড়ু কান্দিয়া বিকল
তছলিম করিয়া কহে খবর সকল।
কুড়ুমা করিল সনে রাখাল সকল
করয়ে ভুতের খানা দরক্তের তল।
সেইখানে পানি পিতে দেখিল গোলাম
খেদাড়ি আইল তারে রাখাল তামাম।

বড়ই বাড়িল গোস্‌সা মোরা শত জনে
সভে গেনু রাখালেরে মারিবার মনে।
ভাগিল রাখাল সব পাইয়া দহশত
সিজ-ডাল ঘটে দিয়া হিন্দু পুজে ভূত।
তার বিচে কাচ-পোকা জমিল পাইল
সেই পোকা সাপ হৈয়া সভারে খাইল।
বিষের জ্বালায় সভে পড়িল ঢলিয়া
আমি সে আইনু সবে পরাণে বাঁচিয়া।
শুনিয়া তাহার বাত কুপিল হাসন
এথায় মনসা লৈয়া শুনহ কারণ।
হাসনেরা যেই ঘাটে জল লৈয়া যায়
সে ঘাটে বসিয়া মায়া পাতে মনসায়।
আপনার ঘটে আরোপিয়া পথ মাঝে
পুষ্পজল দিয়া দেবী নিজ ঘট পুজে।
হেনকালে সাত বান্দি কাঁখে কুম্ভ লৈয়া
জল আনিবারে জায় সেই পথ দিয়া।
জিরা বিবি হারি আর জায় কালাফুলি
বুলবুলি ছুলছুলি নাজিবি টগরি।
দেখিয়া পদ্মার মায়া বলে রুষ্ট বাণী
রোজা মাসে ভূত কেন পুজিস ডাইনি।
জানাইব এখনি হাসন বিদ্যমান
নাক চুল কাটিয়া করিব অপমান।
কোথা হৈতে আইলি বুড়ি ডাইনি হিন্দুয়ানি
পথ ছাড়ি দেহ বুড়ি লৈয়া জাই পানি।
কুপিয়া বলেন তবে দেবী মনসায়
আর পথে জা রে চেড়ী তোর কিবা দায়।
ক্রুদ্ধ হৈয়া জায় সভে মনসা ধরিতে
বিষতিয়া ঘটে থুইয়া ভর কৈলা রথে।
ধীরে ধীরে গেল বান্দি ঘটের নিকটে
ঘুচায়া সিজের ডাল হাত ভরে ঘটে।
কাচ-পোকা তার মাঝে পাইল সুন্দর
দেখিয়া সকল বাঁদি খোসাল অন্তর।
এখনি বিবিরে এই কাচ-পোকা দিব
বাকুড়ি একেক কুড়ি এনাম পাইব।
হাথে করি কাচ-পোকা লইল চাপিয়া
উৎকট চাপনে হাথে খায় বিষতিয়া।
উই মা বলিয়া বান্দি নাগেরে ফেলায়
বিষতিয়া পড়ে গিয়া আর বাঁদি-গায়।
মাঝ বুকে কামড় লইল বিষতিয়া
দুই হাথে বুক চাপি পড়িল ঢলিয়া।
একে একে ছয় বান্দি খায় হেন মতে
রাখিল টগরি বাঁদি বারতা কহিতে।
ধাইয়া গেল টগরি হাসন বরাবরি
বিপ্রদাস কহে তথা জায় বিষহরি॥

৬৯

## পাহিড়া রাগ

হাসনের বাঁদি ধায় রথ-ভরে মনসায়
প্রবেশিল হাসন-নগরে
সুবর্ণ-রচিত পুরী ঘর শোভে সারি সারি
নৃত্য গীত আনন্দ বিস্তরে।
বৈসে জত প্রজাগণ সভে অতি বিচক্ষণ
নানারত্নে শোভে কলেবর
রূপে গুণে মনোহর দীপ্ত জেন দিবাকর
প্রজায় বেষ্টিত নিরন্তর।

পদ্মা প্রবেশিয়া হাসনের পুরী
নাহি কিছু দুঃখ শোক  সদা আনন্দিত লোক
দেখিয়া কৌতুকী বিষহরি।
শতেক বিবির সঙ্গে  হাসন আনন্দরঙ্গে
রভসে নিবসে সর্বক্ষণ
কর্পূরতাম্বুল খায়  কস্তুরি-চন্দন গায়
গোলামে জোগায় ঘনে ঘন।
কেহ মলে অঙ্গ পদ  কেহ করে খোসামদ
কেহ শ্বেতচামর ঢুলায়
কেহ বা প্রাণের ভয়  কর জোড় করি রয়
কেহ বলে রসুল খোদায়।
কেহ আনন্দিত হৈয়া  সুবর্ণের হুকা লৈয়া
তমাকু ভরিয়া দেয় আগে
কেহ করে পরিপাটী  তাহে কিছু নাহি ঘাটী
নিরবধি সেবে ভাগে ভাগে।
কাজি মজলিস করি  কেতাব কোরান ধরি
খাতাগুলা তজবিজ করে
সোয়ার পেয়াদা কত  মজুদাত শত শত
সদা পাঁচ হাতিয়ার ধরে।
কেহ বা জুলুম করে  কেহ গুনা শিরে ধরে
রুজু করি করয়ে নছাব
জতেক ছৈয়দ মোল্লা  জপয়ে ত বিসমল্লা
সদা মুখে কলিমা কেতাব।
হিন্দুত কলিমা দিল  মুছলমানি শিখাইল
তথা বৈসে জত মুছলমান
শিখাএ নামাজ অজু  সদাই মক্তবে রুজু
নিরন্তর খলিপা জোগান।
নিকা-বিভা ঘনে ঘন  তথা করে সর্বজন
সদা খোসালিত অতিশয়
মোকাদিমে লৈয়া জায় কালিমা কোরান তায়
ফএতা পড়িয়া সাঙ্গ হয়।
কোথা মোল্লা ডাকি লয়  পীরের হাজত দেয়
সিরনি ফয়েতা কুতূহলে

মোকামে তছলিম করি সবে জায় ঘরাঘরি
নানা সুখে বঞ্চয়ে সকলে।
হেনকালে সাদিয়া বাঁদি শিরে কর দিয়া
হাসন গোচরে গিয়া কয়
লেঙুড়ি কৃষাণ মৈল শুনি রাজা ক্রুদ্ধ হৈল
বিপ্রদাস কহে সবিনয় ॥

২০

ত্রিপদী

চর মুখে আকস্মাত শুনিয়া এতেক বাত
কোপে জেন হৈল কালানল
সঘনে মুচড়ে দাড়ি বিষম নিশ্বাস ছাড়ি
সঘন কম্পিত কলেবর।
সাদিয়া গোলামে ডাকি কহে পাকাইয়া আখি
বোলাইতে তামাম নস্কর
শোন রে সাদিয়া বাত নস্কর করিয়া সাত
জত কিছু আছয়ে আমার।
হাসন-হুকুম পায় সাদিয়া গোলাম ধায়
জথায় মজলিস করে কাজি।
তথা রুজু সর্বজনে নস্কর পয়দল সনে
সভে পহলওনি মর্দ গাজি।
সাদিয়া তথায় গেল কাজি আগে দাঁড়াইল
সেলাম করিল বহুতর
কৃষাণ লেঙুড়ি ফৌত হাসন কহিল জত
হকিকত কহিল সত্বর।
কাজি মোল্লা খোজাগণ মজলিসে সর্বজন
শুনিয়া এতেক হকিমত
সবে গেল শীঘ্রগতি জথা আছে নরপতি
অক্ষহিনী নস্কর মজুত।
হাসন হুসেন কোপে ঘন তোলা দেই গোঁপে
দুই ভাই নেকলে বাহির
সাজ সাজ ডাকে ঘন বেগে ধায় সর্বজন
সভে হয়ে হুজুরে হাজির।

লক্ষ লক্ষ মাতা হাথি    সাজিল অশেষ ভাতি
মাহুতে ফিরায় অনিবার
সাজে পাথরিয়া ঘোড়া    দশদিগ হৈল জোড়া
কুটী কুটী হাজারে হাজার।
কামানে পুরিয়া গোলা    গাড়ির উপর তোলা
সাজে তাহা জত গোলদার
থর উট কত কত    লক্ষ লক্ষ শত শত
নানা অস্ত্র সাজিল আপার।
সাজে জত চোঙ্গদার    বিক্রমে আপার সার
চোঙ্গে চোঙ্গে তুলি ধরে বানা
বন্দুকি ধানুকি জত    নানা অস্ত্রে বিভূষিত
হাসন হুসেন বেড়ি থানা।
সঘনে প্রতাপে দাপে    দশনে অধর চাপে
হাসন হুসেন খরসান
রাক্ষসী ধামনি তায়    দেখে কত দূর জায়
ধরিয়া হুজুরে তারে আন।
দগড়ে পড়িল কাটি    নানাবাদ্য পরিপাটি
দামা দড়মসা মহারোল
ঢাক ঢোল সানি পড়া    টমক বরগো কাড়া
ভেউর করনাল গণ্ডগোল।
ধুসরি মহরি কাঁসি    কপিলাস বীণা বাঁশী
মৃদঙ্গ পাখজ সুমধুর
রণশিঙ্গা শত শত    ঘোরতর শব্দে কত
নানাবাদ্য বাজয়ে প্রচুর।
সাজিল মুৎছদ্ধি-গণ    বড় হরষিত মন
কেহ চড়ে বিচিত্র পালিগি
কেহ চাপে হস্তী পর    কেহ ঘোড়া আসোয়ার
কেহ আরোহণে তেনালিগি।
কোরান লইয়া কাজি    নানা অভরণে সাজি
বিচিত্র দোলায় আরোহিল
খোজা মোল্লা সৈয়দাদি    সভে নানা অস্ত্র বাঁধি
রণমুখে সত্বরে সাজিল।

মাথায়ে তইকা দিয়া মির মালত গেল ধায়্যা
জায় হাসনের কাছে কাছে
রাজারে কুবুদ্ধি পায় মনসা ধরিতে জায়
বিপ্রদাস এই রঙ্গ রচে ॥

## ২৯

কুবুদ্ধিয়া হাসান দেবীরে হৈল বাদী
সমুখে জোগায় পান হরষিতে সাদি ।
যোল শত কাজি নড়ে সম্মুখে কোরান
শত শত ছৈয়দ নড়িল আগুয়ান ।
পেসাবে চেরাগ জ্বলে বুজরগি আপার
কত শত মোল্লা চলে মুরিদ মক্কার ।
মির মজলিস চলে তইকা মাথায়
কুটী কুটী পাইক পায়দল আগু ধায় ।
লক্ষ লক্ষ হাতী ঘোড়া মহিষ বিস্তর
অসংখ্য আপার অশ্ব বহে উঠ-খর ।
ধানুকি তুরকি রায়বাঁশিয়া জুঝার
কুটী কুটী লক্ষ লক্ষ হাজারে হাজার ।
এক অক্ষহিনী সেনা সাজিল হাসন
টলমল পৃথিবী কবয়ে ঘনে ঘন ।
মনসা ধরিতে রাজা করিল পয়ান
হেনকালে চাঁপা বিবি বলে আগুয়ান ।
সাপের দেবতা বটে সেই ত মনসা
হিন্দুর গোসাঞি যবনের হাওয়াসা ।
তার সঙ্গে রাজা তুমি না করিহ বাদ
নাগেতে বেড়িব রাজ্য হইব প্রমাদ ।
আপদ সঞ্চার হৈল নৃপতি হাসনে
বিবির জবাব কিছু না শুনিল কানে ।
এত ঠাট লৈয়া আমি সাজি জাই তারে
একেলা বামনি বুড়ি কি করিতে পারে ।
না শুনি বিবির বাক্য উর্ধ্বমুখে ধায়
বেড়িল সকল ঠাট জথা মনসায় ।
মনসা চাহিয়া রাজা বেড়ায় তথায়
দেখা দিয়া পুনু দেবী তথায় লুকায় ।
কোপে ধর ধর ডাকে নৃপতি হাসন
এইখানে বামনিরে দেখিনু এখন ।
জগতজননী কোথা পাইব তুড়ুক
শূন্যে থাকি নিজমনে করেন কৌতুক ।
কুবুদ্ধি দিলেন মাতা হাসনের তরে
বড়ই আশ্চর্য্য এবে জেই কর্ম করে ।
না পাইয়া বামুনি সঘন কাঁপে গায়
পথে ঘট দেখি রাজা কোপানলে ধায় ।
ভাঙ্গিল দেবীর ঘট করি মহারোষে
তুলসী পাইয়া সুখে ঘাড়ে লৈয়া ঘষে ।
পদ্মার মাথায় তাহা হইল বিছুটি
জ্বালায় কাতর হৈয়া করে ছটফটি ।
শীতল চন্দন পাইয়া দুই গালে লেপে
অনল হইয়া তার লাগে দাড়ি গোঁপে ।
সর্বাঙ্গে হাসন রাজা ঘসে চাঁপা কলা
দেবীর মায়ায় সর্ব অঙ্গ হৈল ফুলা ।
দাড়ি গোঁপ পুড়িয়া ফুলিল সর্বঅঙ্গ
ভুমে পড়ি গড়াগড়ি ডাকএ তরঙ্গ ।
ফাঁফর হইয়া রাজা সঙরে খোদায়
আগুনির জালে দুই গালেতে চড়ায় ।
সত্বরে দাড়িতে বান্ধে পাইয়া চাঁপা ফুল
সঘনে কামড় খায় হইয়া ভেঙ্গরুল ।

ঘুরি ঘুরি ফিরি বুলি সোয়াস্তি না পায়
তোবা তোবা বলি সদা সঙরে খোদায়।
সহিতে না পারি জ্বালা বলে সভা প্রতি
বিষম বামনি বুড়ী ধর শীঘ্রগতি
হেড়া খাওয়াইয়া দিব দেহ পাখড়িয়া
দরবেশে নিকা দিব কলিমা পড়াইয়া।
ফকিরের মুসলমাত করাইব তায়
শুনিয়া কুপিল অতি দেবী মনসায়।
নাগ-বাচা শিক্ষা দেবী জপিয়া ধেয়ানে
ত্রিভুবনে জত নাগ হাঁকারিয়া আনে।
অবিলম্বে সম্মুখে আইল নাগগণ
দ্বিজ বিপ্রদাস কহে মনসা-চরণ॥

## ২২

### পয়ার

বেড়িল নাগের দল অতি ভয়ঙ্কর
এক এক ভুজঙ্গ জিনিয়া গিরিবর।
মহাপরাক্রম জেন যমের দোসর
ধরিয়া গিলিতে পারে পর্বতশিখর।
প্রচণ্ড ফণায় ঢাকে অবনিমণ্ডল
বিক্রম করিয়া বলে ভুজঙ্গের দল।
শুন শুন অবধান কর গো জননি
কোন কার্য্যে আমা সভা ডাকিলা আপনি
কহিতে লাগিলা পদ্মা সভার গোচর
দেখিয়া নাগের দর্প হরিষ অন্তর।
রাখালের পূজা আদি সর্ব সমাচার
শতেক কৃষাণ বধ ছয় বান্দি আর।
কহিলা সকল তত্ত্ব ভুজঙ্গ-সকলে
সাজিল হাসন এক অক্ষহিনী দলে।
ধরিতে আইল মোরে বলে কুবচন
ধিক ধিক কিবা মোর বৃথায় জীবন।
অবিলম্বে নাগদল বেড়ি চারিধার
বধহ তুড়ুক সব নাহিক বিচার।
নাগদল শুনিয়া এতেক সমাচার
দ্বিগুণ বাড়িল ক্রোধ গর্জে অনিবার।
পবনগমনে ধায় মহাদম্ভ করি
সত্বরে বেড়িল গিয়া হাসন-নগরী।
দশদিগে বেড়িল ভুজঙ্গ ভয়ঙ্কর
ফণায় ঢাকিল ক্ষিতি সকল অম্বর।
ভাগে ভাগে বেড়িল নাগের পাটোয়ার
মজিল হাসনহাটি নাহি প্রতিকার।
বাসুকি ভুজঙ্গ রঙ্গে সহস্রবদনে
দুই লক্ষ নাগ লৈয়া বেড়িল দক্ষিণে।
অনন্ত-প্রতাপে কোপে দশ লক্ষ নাগে
সঘনে বেড়িল সবে রহি পূর্বভাগে।
মহাপদ্ম নাগের পশ্চিমদিগে থানা
জোগান বিংশতি লক্ষ সারি বহে ফণা।
উত্তরে বেড়িল সঙ্খ গর্জে বিপরীত।
ভুজঙ্গ বাইশ লক্ষ তাহার সহিত।
প্রলয়পবন জেন বহে ভয়ঙ্কর
নিশ্বাসে অনলবৃষ্টি পোড়ে তরুবর।
বায়ু-কোণে তক্ষক সারিয়া রহে ফণা
জোগান ছত্রিশ লক্ষ দিল গিয়া হানা।
ঈশানে বেড়িয়া কালি রহিল আরম্ভে
লক্ষ লক্ষ নাগ লৈয়া রহে মহাদম্ভে।
কুহুক অন্ধক রহে বেড়িয়া নৈরতে
ধামাই বেড়িল অগ্নিকোণে সত্বরেতে।
আটদিগে নাগদল বেড়ে হেনমতে
দেখিয়া হাসন রাজা ভয় পায় চিতে।
প্রলয়ের মেঘ জেন গর্জে অনিবার
হেনমতে নাগদল গর্জয়ে আপার।
দেবাসুর কম্পমান দেখি নাগারম্ভ
ঘন ঘন নাগগণ করে মহাদম্ভ।
হাসনের রাজ্য আদি নাগেতে বেষ্টিত
মনসাবিজই বিপ্রদাস বিরচিত॥

২৩

॥ রাগ মল্লার ॥

প্রবল নাগের দল দেখিয়া হাসন
থর থর সত্বর কাঁপয়ে ঘনে ঘন।
মুখে দন্ত আরম্ভ অন্তরে মহাভয়
ভাবিয়া চিন্তিয়া দেখে মরণ নিশ্চয়।
নিজ দলে রাজা বলে করি মহাদন্ত
কুপিয়া রুষিয়া অতি করিয়া আরম্ভ।
মার মার সত্বর বেড়িয়ে সব সাপ
হাসন সঘন বলে প্রবল প্রতাপ।
অধিক তক্ষক নাগ শুনিয়া কুপিল
প্রবাণ বদন মেলি গিলিবারে গেল।
অসীম বিক্রম নাম হাজরা কোঠাত্রি
প্রবল সাবল হাথে আছিল তথাই।
রুষিয়া লুফিয়া হানে তক্ষকের গায়
পিছলিয়া ভাঙ্গিয়া সাবল গুঁড়া হয়।
অবিচারে নাগ তারে অস্ত্র সহ গিলে
নাম তার জুঝার ধানুকি হেনকালে।
কুপিয়া ধাইয়া আইল নাগের ভিতর
ধনু লৈয়া গুণ দিয়া টঙ্কারে সত্বর।
আকর্ণ পুরিয়া তূর্ণ জত এড়ে শর
ঠেকি মাত্র নাগ-গায় ভাঙ্গে নিরন্তর।
পরিপাটি জাঠা জাঠী ছিল জার হাথে
সবে মিলি নাগে তুলি মারে চারি ভিতে
জুঝার তাহার নাম বিক্রমে বিশাল
তক্ষকের উপর হানিলে করবাল।
অসীমবিক্রম নাগ কোপে মুখ মেলে
অস্ত্র সহ তুসহ জুঝার বীরে গিলে।
চারিভিতে হেনমতে বধয়ে তুড়ুক
শূন্য পরে রথ ভরে মনসা কৌতুক।
শীঘ্রগতি পদ্মাবতী ভাবিয়া অন্তরে।
বিঘতিয়া ডাকিয়া বলিল তার তরে।
শীঘ্রগতি মোর যুক্তি শুন বিঘতিয়া
কৌতুকে তুড়ুক বধ হাসনে রাখিয়া।
মনসার অঙ্গীকার বিঘতিয়া পায়
অবিলম্বে মহাদন্তে সৈন্য মাঝে ধায়।
প্রথমে সাঁভায় গিয়া ইজার ভিতর
হুসেনে হরিষ মনে খাইল সত্বর।
আশম্বিতে নাভি ভিতে পড়ে জেন বাজ
সত্বরে ইজার চিরি পড়ে ক্ষিতি মাঝ।
অগ্নিবত অবিরত বিষ জ্বলে গায়
সত্বরে ফাঁফর হৈয়া সঙরে খোদায়।
পরিত্রাই ডাকে ভাই হাসন বলিয়া
উত্তরশিয়রে তথা পড়িল ঢলিয়া।
প্রধান সিফাই দেখি হাথির উপরে
ক্রুদ্ধ হৈয়া বিঘতিয়া ধাইল সত্বরে।
নিজ মুখে তার বুকে খাইল কামড়
অমনি ধরণী পড়ি করে ধড়ফড়।
কুরিবক খোজাধিক সোয়ার ঘোড়ায়
কোপানলে বক্ষ-স্থলে তার গিয়া খায়।
ঘোড়া হইতে ধরণীতে পড়িল অমনি
বিষ-জ্বালে খোদা বলে ঢলিল তখনি।
দোলার উপরে কাজি নানারত্নময়
বিঘতিয়া দেখিয়া কুপিল অতিশয়।
পাগের ভিতর তার তথনি পশিল
মধ্য শিরে ক্রোধভরে কামড় খাইল।
শিরোপরে সত্বরে পড়িল যেন বাজ
দোলা হইতে আশম্বিতে পড়ে ক্ষিতি মাঝ
ভুমে পড়ি গড়াগড়ি তোবা তোবা বলে
ছটফট আতিঘাতি বিষের আনলে।
অরুণনয়নে ঘন কম্পিত শরীর
ঢলিয়া পড়িল তথা হইয়া অস্থির।
তা দেখিয়া ত্রস্ত হৈয়া অতি ভয়-মনে
প্রাণভয়ে পলায় সৈয়দ সর্বজনে।

বিষতিয়া তাকাইয়া দেখিবারে পায়
অতি কোপে ঘন কাঁপে পাছে পাছে ধায়।
জনে জনে সঘনে দংশিল একে একে
কারো মাথে কারো হাথে কারো মধ্য-বুকে।
গড়াগড়ি ক্ষিতি পড়ি জায় সর্বজন
তোবা তোবা খোদা খোদা সোঙরে সঘন।
সকল সৈয়দ-কুল পড়িল ঢলিয়া
তথা হৈতে অলক্ষিতে ধায় বিষতিয়া।
জথায় আছয়ে সব খোজা-মোল্লাগণ
দুষ্টমতি নাগ অতি দেখি সর্বজন।
ধাইয়া পড়িল গিয়া সভার মাঝেতে
কাহারো বুকেতে কারো খায় মস্তকেতে।
কারো পিটে কারো পেটে কাহারো গলায়
ভূমে পড়ি ডাক ছাড়ি গড়াগড়ি জায়।
কেহ কেহ দুঃসহ দেখিয়া ধায় রড়ে
ক্রুদ্ধ হৈয়া নাগ গিয়া খায় মধ্য-ঘাড়ে।
অমনি ধরণী পড়ি ডাকে বিপরীত
আউলিয়া বলিয়া হিয়া হারায় সম্বিত।
মোল্লাগণ ঘনঘন উচ্চরে কলিমা
পএগম্বর নিরন্তর বলে আল্লা হুমা।
তোস্তোবা হাজার তোবা সোঙরে খোদায়
কেহ বলে কোথা গেলে পাইব উপায়।
এমন দারুণ সাপ কোথা হৈতে আইল
কেহ বলে মোর গলে লহু নিকলিল।
উহু উহু বলে কেহ ঘাড়ে দেই হাত
কেহ বলে দেহ জ্বলে না নিকলে বাত।
আকুলি জমিনে ফেলি কোমরের ছুরি
খোদায় বলিয়া ঠাএ পড়ি ঘুরি ঘুরি।
খোজা মোল্লা জত ছিল মৈল সর্বজন
দ্বিজ বিপ্রদাস আশ মনসা-চরণ ॥

## ২৪

### রাগ প্রভাতী

অপরূপ কৌতুক শুনহ সর্বজন
জেমতে তুড়ুক-কুল করয়ে নিধন।
পলাএ সকল লোক নাহি দেখে পথ
চৌদিগে বেষ্টিত নাগে জেন সিন্ধুবত।
জথা জায় সর্পময় দেখে বিপরীত
সর্ব সৈন্য ফাঁফর হইল চারিভিত।
হরষিতে বিষতিয়া অতি বেগে ধায়
সম্মুখে জাহারে পায় অবিলম্বে খায়।
কোন কোন তুড়ুক পলায়্যা ওলে জলে
তাহারে জলের বোড়া খায় কুতূহলে।
ধড়ফড় করি মরে বিষের জ্বালায়
খোলা ছেই হেন জলে ভাসিয়া বেড়ায়।
কেহ কেহ তরাসে পলায়্যা উঠে গাছে
অন্তরীক্ষে তথাএ দেবীর নাগ আছে।
কুপিয়া কামড় খায় তুড়ুকের ঘাড়ে
পাকা তাল হেন শীঘ্র গাছে হৈতে পড়ে।
প্রাণভয়ে কেহ যদি উঠে গিয়া চালে
তাহারে চালের চিতি খায় হেন কালে।
বিষ-জ্বালে ধড়ফড় নাগের কামড়ে
জেন পাড়ু কুষ্মাণ্ডিকা চালে হৈতে পড়ে।
পলাইতে পথ নাহি সর্প-দলে বেড়া
জে ভিতে পলাইয়া জায় সেই দিগ জোড়া।
জীবন-নৈরাশ হৈয়া কান্দে সর্বলোক
বাপ ভাই বন্ধু মরে বাড়ে বড় শোক।
হস্তী ঘোড়া উট খর গো মহিষ জত
লাফে লাফে বিষতিয়া খায় অবিরত।
বিপরীত ডাকে অতি বিষের জ্বালায়
ঠাই ঠাই লক্ষ লক্ষ গড়াগড়ি জায়।
দাবানলে দহে জেন অতি শুষ্ক বন
খেদাড়িয়া সব সৈন্য করয়ে নিধন।

অর্বুদ অর্বুদ সৈন্ত পড়ে অনিবার
গাহল বহুল পড়ে লেখা নাহি তার।
এক অক্ষহিনী ঠাট সকলি মরিল
কেবল হাসন রাজা একেলা রহিল।
বিপরীত দেখি রাজা ভাবিল নৈরাশ
আজি রহিল গীত বলে বিপ্রদাস ॥

॥ চতুর্থ পালা সাজ ॥

# পঞ্চম পালা

১

সখন কম্পিত তনু ধুলা উড়ে মুখে
হায় হায় বলে রাজা হস্ত দিয়া নাকে।
খোদায় খোদায় বলে করি আর্তনাদ
কান্দিয়া বলয়ে রাজা করিয়া বিষাদ।
একেলা বামুনি বুড়ি ছিল এই পথে
এতেক সাপের ঠাট আইল কোথা হৈতে।
কি কাজ করিনু মুঞি বামনি ধরিতে
মানা কৈলা বিবি মোরে তখনি আসিতে।
তাহার জবাব কিছু না শুনিনু কানে
বুকের কলিজা ভাই হারানু হুসেনে।
সৈয়দ মোল্লা কাজি মরিল সকল
মির মজলিস খোজা জত পয়দল।
নস্কর সেফাই ঘোড়া হাথি উট খর
তবকি ধানুকি রায়বাঁশিয়া জুঝার।
গাছুল বমুল আর লক্ষ লক্ষ বানা
চোঙ্গদার হাজারা জতেক মোর সেনা।
পহলান জত ছিল বলে মহাবল
বামনি বুড়ির বাদে মজিল সকল।
দশদিক বেড়িলেক বামনির নাগে
পলাইতে পথ নাহি জাবে কোন ভাগে।
জীবারে কি আর সাধ হৈল সর্বনাশ
কান্দিতে কান্দিতে রাজা হইল নৈরাশ।
ধারা শ্রাবণের জল ঝরে দুই আখি
মুর্ছিত হইয়া পড়ে উপায় না দেখি।
গড়াগড়ি দিয়ে রাজা কান্দে উচ্চ-রায়
সকলি ভুজঙ্গময় জেই দিগে চায়।
ফাঁফর হইয়া রাজা হারায় সম্বিত
মনসা-চরণে বিপ্রদাস বিরচিত॥

২

ভৈরবী রাগ

হেনকালে বিষহরি নাগ-অভরণ পরি
হস্তে কাল বিকাল উরগে
বেষ্টিত নাগের ফণা তর্জিত গর্জিত হানা
নাগ-পাটা শোভে দুই দিগে।

নাগের আসনে বসি মুখে মন্দ মন্দ হাসি
শিরোপরে কালি ধরে দণ্ড
চামর ঢুলায় নাগে নৃত্য করে চারি দিগে
গেলা দেবী হইয়া প্রচণ্ড।

হেন মায়ারূপ ধরি হাসনের বরাবরি
আসি দেখা দিল আশ্চম্বিত
তেজোময় দীপ্ত অতি দেখিয়া হাসন তথি
ত্রাসে রাজা হইল কম্পিত।

সক্রোধ মনসা দেখি হাসন মুদিয়া আখি
পলাইয়া করিল পয়ান
জথা জায় নরপতি সর্পময় দেখি তথি
লুকাইতে নাহি পায় স্থান।

মনে অতি ভয় পাইয়া পোয়ালের গাদি গিয়া
লুকাইল তাহার ভিতরে।
হেনই সময় তথা কাঁকলাস নাড়ে মাথা
দেখি ভয়ে কাঁপে থরহরে।

হাসন হৃদয়ে জলে কাঁকলাস প্রতি বলে
এই দুষ্ট বামনির ভিতে
আমায় রাখিয়া আড়ে ঘন ঘন মাথা নাড়ে
বলে ঐ আমারে ধরিতে।

দন্তে দন্তে চাপে ওষ্ঠে পোয়াল ফেলিয়া উঠে
কাঁকলাস মারিবারে জায়
ত্রাস ভয় পরিহরি হাথে বজ্রমুষ্টি ধরি
দেখিয়া হাসেন মনসায়।

হাসন বেড়িল নাগে বিবি ছলিবার যোগে
চলিলা দৈবজ্ঞ-রূপ হৈয়া
করে খড়ি পাঁজি লৈয়া বিবির অগ্রেতে গিয়া
বলে পদ্মা মায়ায় ভাঁড়ায়্যা।

জত সৈন্য সাজি গেল ভূতের বিবাদে মৈল
আসিয়াছি বলিতে তোমায়
এই বাড়ি জানা পথে এখনি আসিব ভূতে
অগ্নি জ্বালি দিহ তার গায়।

রঙ্গে ছলি চাঁপা বিবি চলিল মনসাদেবী
উপনীত জথায় হাসন
চারি ভিতে নাগে বেড়া বাড়-জানা পথ ছাড়া
খেদাড়িল সব নাগগণ।

হাসন তরাসে ধায়　　বাড়-জানা পথ পায়
শব্দ পাইয়া চাঁপা বিবি আইল
দৈবজ্ঞ বলিয়া গেল　　হের সত্য ভুত আইল
অগ্নি জ্বালি তার গায়ে দিল।

হাসন আগুন-জ্বালে　　খোদা খোদা ঘন বলে
বিবি তার জবাব বুঝিল
দৈবজ্ঞ বলিয়া গেল　　তেঁই হেন গুনা কৈল
শোক-দুঃখে কান্দিয়া বিকল।

কাকুতি মিনতি করি　　হাসনের হাথে ধরি
নিজপুরে করিল গমন
রাজ্যের বিনাশ দেখি　　হাসন হৃদয়ে দুঃখী
দ্বিজ বিপ্রদাস সুরচন ॥



## করুণা

চাঁপা বিবি করয়ে করুণা
প্রাণের অধিক মোর　　সাত বাঁদি ছিল ঘর
বিপাকে মরিল সর্বজনা।

কালাফুলি বাঁদি মৈল　　হেড়া ধুইবারে ছিল
ছালন চাকিবে আর কে
বুলবুলি ছোট বাঁদি　　তা লাগি বিকল কাঁদি
জবাব কহিত ভাল সে।
কান্দে বিবি বুকে মারি ঘা
সকলি নাশিল মনসা।

হুলহুলি বাঁদি কই　　বেশ বানাইত সেই
সদাই থাকিত মোর সনে
জাফরি মরিয়া গেল　　পান জোগাইত ভাল
নিবারিতে নারি আর মনে।

ছোট বড় মোল্লাগণ ফৌত হৈল সর্বজন
তাহারা বেদনা ভাল জানে
বুড়া মিনা দয়া ছিল সেও ত ফৌত হৈল
এয়াদি করিব কোনজনে।

সৈয়দ জতেক ছিল সকলি মরিয়া গেল
সাদিয়া গোলাম আর জত
হাথি ঘোড়া সেনাগণ নাহি বাঁচে একজন
হেন শোক নিবারিব কত।

জীবনে কি আর সুখ চাহিব কাহার মুখ
যদি মৈল প্রাণের হুসেন
নিবারিতে নারি চিত জ্বলি উঠে অবিরত
শিরে কর হানে ঘনে ঘন।

কান্দিতে কান্দিতে আতি মূর্চ্ছিত হইয়া তথি
আছাড় খাইয়া পড়ে ক্ষিতি
দ্বিজ বিপ্রদাস কবি জনমে জনমে সেবি
পদ্মা-পদে ভকতি-প্রণতি ॥

৪

পয়ার

বিপরীত রোল হৈল হাসন-নগরে
তুড়ুকের পাড়া কান্দে প্রতি ঘরে ঘরে।
শোকেতে আকুল প্রাণ ধরিবারে নারে
ফুকরি ফুকরি ঘন কান্দে উচ্চস্বরে
কেহ বলে পুত্র মৈল চাঁদের সমান
আর না দেখিব মুখ হারাব পরাণ।
কেহ বলে শোকানলে হইয়া কাতর
মরিল গুণের ভাই প্রাণের দোসর।
কেহ কর শিরে হানি কান্দে উভ-রায়
বাপ বাপ বলি ক্ষিতি গড়াগড়ি জায়।
কেহ বলে খুড়া মৈল গুণের সাগর।
ভাগিনার শোকে কেহ কান্দিয়া ফাঁফর
করুণা করিয়া কেহ কান্দে পতি-শোকে
ঘরে ঘরে ক্রন্দন করয়ে সর্বলোকে।
অবিরত গালি পাড়ে সকল তুড়ুকে
ধরিয়া বামুনি বুড়ি হেড়া ঘষ মুখে।
একেলা রাক্ষসী বুড়ি দেখিনু তখন
কোথা হৈতে এত সাপ বেড়িল সঘন।
সুখের হাসন-হাটি সোনার নগর
কতেক পুরুষে রাজা হাসন তৎপর
এতদিনে হেন রাজ্য মজিল সকল
নিষ্ঠুর বামুনি বুড়ি অতি বড় খল।
অন্তরীক্ষে বিষহরি রথের উপর
শুনি তুড়ুকের গালি কুপিলা সত্বর।
আজ্ঞা কৈল বিঘতিয়া বধহ সকল
ঘরের রক্ষণে রাখ জনেক কেবল।
হরষিতে বিঘতিয়া করিল পয়ান
মনসা-চরণে দ্বিজ বিপ্রদাস গান ॥

৫

বিনায়্যা করুণা ছাঁদে শোকেতে তুড়ুক কাঁদে
বিঘতিয়া আইল হেনকালে
মনসার আজ্ঞা পাইয়া হরষিত বিঘতিয়া
বেগে অতি ধায় কুতূহলে।

দয়া মায়া নাহি তায় জারে পায় তারে খায়
চলি চলি পড়য়ে সত্বরে
লাফে লাফে বায়ু-গতি অনিমেষে ধায় তথি
দংশিয়া চলিল ঘরে ঘরে।

বড় মিঞা ভাগে ভাগে তাহারে দংশিল রাগে
বিষ-জ্বালে সোঙরে খোদায়
মিঞা যদি ফৌত হৈল গোলামেরে খোয পাইল
বিবি লৈয়া পলাইতে চায়।

বিঘতিয়া জায় রড়ে বুড়া মিঞার খায় ঘাড়ে
বাপ বাপ করি ঘন ডাকে
পড়ি জায় গড়াগড়ি ভূমে লোটাইয়া দাড়ি
কেহ কেহ বেড়ি তারে দেখে।

খেলিতে ছাওয়াল জায় তথা বিঘতিয়া খায়
কান্দিতে কান্দিতে সেহ চলে
দুই হাতে বুক কুড়ি বিবি জায় রড়ারড়ি
কান্দয়ে ছাওয়াল করি কোলে।

মুরগ দেখিয়া পথে অবিচারে খায় মাথে
বিষ-জ্বালে মরে কত শত
মুরগি করিয়া কোলে মাকুড়ি কান্দিয়া বলে
আজি কালি বএদা পাড়িত।

নিষ্ঠুর হিন্দুর ভূত খায় বক্ষে দেখে জত
হাসন-হাটি পড়িল প্রমাদ
ভাবিয়া মনসাদেবী বিপ্রদাস রচে কবি
কান্দে তুড়ুক ভাবিয়া বিষাদ॥

৬

রাগ কানড়া

দেখিয়া জোলার পাড়া  ধায় বিষতিয়া গোড়া
আছে জোলা আপনার কাজে
মাথায় তইকা ভাজা  তাহে কানি কালো রাঙ্গা
কামড় খাইল তার মাঝে।
মাথায় খাইল সাপ  জোলা করে বাপ বাপ
খোদায় সোঙরে ঘনে ঘন
তোবা তোবা ঘন বলি  ফেলিল হাতের নলি
ঢলিয়া পড়িল ততক্ষণ।
বুড়ো জোলা এক মনে  তাঁত বোনে ঘনে ঘনে
ঘাড় নাড়া দিয়া অতিশয়
দেখি হাসে বিষতিয়া  অবিলম্বে তথা গিয়া
তাহার ঘাড়ের মাঝে খায়।
ঘাড়ে হাত বুলাইতে  লহু নিকলিল তাতে
খোদায় খোদায় বলি ঢলে
হাসন-নগরে জত  জোলা বৈসে শত শত
বধে বিষতিয়া কালানলে।
অতিরম্য পরিপাটি  মজিল হাসন-হাটি
এবে রাজা জেই কর্ম করে
ভাবিয়া মনসাদেবী  দ্বিজ বিপ্রদাস কবি
বিরচিল হরিষ-অন্তরে॥

৭

পয়ার

সকলি মজিল রাজ্য হাসন-নগর
অবিরত সর্পময় প্রতি ঘরে ঘরে।
হেনকালে হাসন বিবির ঠাঞি বলে
দানা পাকাইয়া দেহ ভোকে দেহ জ্বলে।
শুনিয়া রাজার বাত হইল কাতর
গোছল করিতে বিবি গেল শীঘ্রতর।
নাকুড়ি আনিয়া চুলা জ্বালিবারে জায়
হাত দিতে হাঁড়ি ভিতে ভুজঙ্গ ফোঁফায়
উই মা করিয়া কর হানে শির পর
বিষম হিন্দুর ভূত হাঁড়ির ভিতর।
হায় হায় বলি বিবি কান্দিয়া বিকল
রাজ্য ধন প্রাণ আজি মজিল সকল।
কান্দিয়া বিবির আগে বলএ হাসন
উপায় নাহিক আর নিশ্চয় মরণ।

সাপময় সকলি রহিতে নাহি ঠাঞি
হুসেন ভাইর শোক জ্বলিছে সদাই।
আমি কেন বাঁচিল হুসেন কেন মৈল
কলিজা ভিতর মোর শেল মারি গেল।
হুসেন হুসেন বলি হইল মূর্চ্ছিত
ধরি চাঁপা বিবি তারে করয়ে সম্বিত।
হেনকালে নেতো পদ্মা রথে আরোহিয়া
দয়া অতি উপজিল হাসনে দেখিয়া।
ডাকিয়া বলেন শুন অবুধ হাসন
আমি পদ্মাবতী তোরে কহি জে কথন।
পূজহ মনসা-পদ একান্ত ভাবিয়া
জেই বর চাহ সুখে পাবে হৃষ্ট হৈয়া।
শুনিয়া হাসন রাজা উঠিয়া সত্বর
চাহিয়া আকাশ পানে কান্দে বহুতর।
কান্দিয়া হাসন বলে কিছু নাহি জানি
কেমনে পূজিব কোথা পাব ফুল-পানি।
চাঁপা বিবি বলে আমি মজুত করিব
করা ভরি জল বাবুএর ফুল দিব।
সেতাব গোছল করি আইল হাসনে
ফুল-পানি লৈয়া অতি ভক্তি করি মনে।
ডাকি বলে বামনি লহ গো ফুল-পানি
জিয়াইয়া দেহ গো হুসেন ভাইখানি।
হাসিয়া বলেন পদ্মা শুন রে হাসন
আমি জেইমতে বলি করহ পূজন।
স্বর্ণবারি বিচিত্র নৈবিদ্য দশ ফল
ভক্তিভাবে তুলসী কমল শতদল।
মনসাকুমারী নামে পূজ একমনে
এখনি জিয়াইয়া দিব জত পুরীজনে।
শুনিয়া হাসন রাজা আনন্দহৃদয়
পুলকে আকুল ভক্তি বাড়ে অতিশয়।
প্রাণপণে আনিল নির্মল তীর্থজল
স্বর্ণবারি বিচিত্র কমল শতদল।

নানা দ্রব্য রচনা নৈবিদ্য আদি জত
অতি রম্য দশ ফল করিল মজুত।
কদলী কর্কট ফুটী নারিকেল জাম
খাজুর পনস তাল পূগপূর্ণ আম।
গভীর শবদে বাদ্য বাজয়ে রসাল
ঘটের উপরে তুলি [দিল] সিজ-ডাল।
ঘটে আরোপিয়া পূজে মনসা-চরণ
মনসার বরে জিয়া উঠিল হুসেন।
একে একে সর্বরাজ্য উঠি ঘনে ঘন
সেই জীয়ে সেই পূজে মনসা-চরণ।
মনসার ভক্তি বহি মনে নাহি আর
একান্ত হাসন রাজা মনে কৈল সার।
সদয় মনসাদেবী হইলা হাসনে
সর্বরাজ্য জীয়াইয়া দিলা ততক্ষণে।
হৃষ্ট হৈয়া পুনর্বার বলেন জগতি
হের বলি মন দিয়া শুন নরপতি।
মোর বরে অচিরাতে ঘুচিল বিপদ
সকলি সম্পূর্ণ হৈল নাহিক আপদ।
যাহা ইচ্ছা থাকে বর মাগ নরপতি
ছত্রিশ আশ্রম লৈয়া করহ বসতি।
শুনিয়া হাসন রাজা দ্রবিদ-হৃদয়
ক্ষিতি লুটি অষ্টাঙ্গ প্রণাম করি কয়।
অপরাধ ক্ষেম মোরে জগত-জননী
পাপ মুখে কতেক বলিল মন্দ বাণী।
জগত-ঈশ্বরী তুমি আদি নিরাঞ্জন
তুমি ব্রহ্মা তুমি বিষ্ণু তুমি নারায়ণ।
স্বর্গ মর্ত রসাতল এ তিন ভুবন
চন্দ্র সূর্য্য ইন্দ্র আদি তুমি সে কারণ।
বরুণ আনল বায়ু সিদ্ধ সাধ্য জত
স্থাবর জঙ্গম তরু তোমাতে মিশ্রিত।
কি বলিতে জানি আমি অতি দুরাচার
কহিতে না পারে বিধি মহিমা তোমার।

পুলকে আকুল হৈয়া বলএ হাসন
বৃথা কেন ধরি আমি এ ছার জীবন।
অধম দুর্মতি দুষ্ট আমি হীনজাতি
তব নিন্দা দোষে মোর হব অধগতি।
নিজগুণে কৃপা যদি কর একবার
পাপিষ্ঠ হাসন-মাথে চরণ-প্রহার।
হরিষে মনসাদেবী তুষ্ট হৈয়া অতি
অধিক বাড়িল দয়া হাসনের প্রতি।
কহিতে লাগিলা মাতা হাসনের তরে
ধন্য ধন্য ক্ষিতি মাঝে তুমি নৃপবরে।
অচিরাতে রাজ্য কর নিজ মন-সুখে
মোর বরে জরামৃত্যু নাহি শোক-দুখে
ছত্রিশ আশ্রম লৈয়া সুখে ভুঞ্জ রাজ্য
প্রচার করিহ ক্ষিতি মোর পূজাকার্য্য।
বর দিলা হাসনেরে ভকতবৎসলা
পদাঘাত কৈলা শিরে হাসিয়া কমলা।
আচম্বিতে অন্তর্ধান হৈলা তথা হৈতে
এথায় হাসন রাজা রহে হরষিতে।
মনসা-চরণ সদা চিন্তে মনে মন
মনসা-চরণে বিপ্রদাস বিরচন॥

৮

ঝারিখণ্ডি

মনসার পূজা-নীতি প্রচার করিতে খিতি
হাসন আনন্দ অতিশয়
গুণবন্ত শিল্পকারে শত শত আনিবারে
আজ্ঞা দিল আনন্দহৃদয়।
দূতে অঙ্গীকার পাইয়া চারি দিগে গেল ধাইয়া
শিল্পকার আনিল সত্বর
আজ্ঞা দিলা নরপতি মন্দির বিচিত্র অতি
নিরমান করহ তৎপর।
আজ্ঞা-মাত্রে শিল্পকার সূত্র ধরে চারিধার
পাষাণে গাঁথয়ে মনোহর
করিয়া বিচিত্র চিত্র মন্দির গঠএ তত্র
দেখিয়া হরিষ নৃপবর।
বিচিত্র দেয়াল গাঁথে নানা চিত্র করে তাথে
নানাবর্ণে মূরতি আপার
জেন দেখি মূর্তিমন্ত অতিশয় বলবন্ত
ঠাঞি ঠাঞি বিকৃতি-আকার।
দেবাসুর আদি জত অপছর কিন্নর কত
স্থানে স্থানে গঠে অনিবার
রাক্ষস-গন্ধর্বগণ কৈল রম্য নিরমান
চারি ভিতে করিলা সুসার।

অতিরম্য চারি ভিতে গঠে নিজ মনোনীতে
ফটিকের স্তম্ভ সারি সারি
নানাবর্ণে পশুপক্ষ লিখে তাহে লক্ষ লক্ষ
মীন আদি লিখিতে না পারি।
দেয়াল নিবাড় করি শিল্পকার তরাতরি
করে দিব্য চালের পত্তন
সুবর্ণের রূয়া পাতি সাঁড়ক বয়েয়া জাতি
তাহে কৈল রূপার বন্ধন।
সোনার ছিটনি মাঝে নানা রত্নময় সাজে
প্রবাল মানিক থরে থরে
বসাএ কতেক ভাতি নিরন্তর দিবারাতি
হীরা চুনি মণি দীপ্তকরে।
রূপসি ঝুমকি তায় ঝলমল করে বায়
কতেক অমূল্য রত্ননিধি
গজ-মুকুতার ঝারা চারি ভিতে লাম্বে সারা
ঝলমল করে নিরবধি।
নিবাড় করিয়া চাল শিল্পকার গঠে ভাল
স্বর্ণ-পাড়ি স্তম্ভের উপর
নকৃস কৈল কত ভাতি সুসার বাঁধিল জাতি
আড়কাটা তথির উপর।
তিলাটে বসায়্যা তীর বাওলা তাহার শির
উপরে ভাণ্ডার পাড়ি দিল
নিবাড় বন্ধন করি সবে ধায় তরাতরি
চারি চাল উপরে তুলিল।
গঠিল বিচিত্র ঘর নানা রত্ন মনোহর
জেন রবি করিছে উদয়
বিচিত্র ময়ুর-পাখে ছাওনি করিল সুখে
দেখি লোক ঝুরে অতিশয়।
বেড়িয়া অনেক দুর আয়তন কৈল পুর
জেন দেখি কৈলাস-ভুবন
সোনায় গঠিল তথি প্রাচীর বিচিত্র অতি
মহা আনন্দিত সর্বজন।

পুরী দেখি নরবর পুলকিত কলেবর
অপার আনন্দ বাড়ে মনে।
শিল্পকার জনে জনে তুষিলা আনন্দ মনে
নানা অলঙ্কার-রত্ন-ধনে।
ছত্রিশ আশ্রম তথি বসাইল নরপতি
আওয়ারি আওয়ারি মনোহর
প্রধান তাহার মধ্যে বৃহস্পতি-তুল বুদ্ধে
পঞ্চ দ্বিজ পণ্ডিত সুন্দর।
তবেত হাসন রাজা ডাকি পাত্র মিত্র প্রজা
পঞ্চ দ্বিজ সভার প্রধান
সভা করি নরপতি আনন্দে বসিয়া তথি
নিবেদিল দ্বিজ-সন্নিধান।
প্রচারিব রাজ্য রাজ্য মনসার পূজা-কার্য্য
বিধান করহ মহাশয়
শুনিয়া রাজার বাণী কহিল ব্যবস্থা জানি
দ্বিজ বিপ্রদাস রস গায়॥

৯

হরিষে হাসন রাজা করিয়া আদেশ।
অবিলম্বে দূত পাঠাইল নানা দেশ।
মহা মহা তীর্থ অতি নির্ম্মল সলিল
চারি দিগে থাকিয়া তুরিত আনি দিল।
সুবর্ণে রচিত বারি মনের মানসে
আনিল মঙ্গল-বাদ্য করিয়া হরিষে।
নানা দ্রব্য উপহার কত লব নাম
মিষ্ট-অন্ন মনহরা অতি অনুপাম।
দুগ্ধ দধি ভারে ভারে অসংখ্যপ্রমাণ
ক্ষীর সর ঘৃত আদি কৈলা বিদ্যমান।
অধিক শর্করা মধু আনিল বিশেষ
রচিয়া সুবর্ণ পাত্র নৈবিদ্য অশেষ।
নানা পুষ্প আনিল সুগন্ধি মনোহর
শতদল পদ্ম জবা আদি বহুতর।
ধূপ দীপ জ্বালিয়া জোগায় নিরবধি
ধুনার পাজলা জলে নাহিক অবধি।
বাজয়ে বিশাল বাদ্য গভীর নিনাদ
ঢাক ঢোল সানি সেনি বাজএ সুছাঁদ।
দড়মসা দগড় বাজএ বিপরীত
মেঘেতে গগনে জেন গর্জে আচম্বিত।
ভেউর কর্নাল সপ্তস্বরা নিরবধি
কত শত শত বাদ্যে নাহিক অবধি।
রসাল মৃদঙ্গ বীণা সুললিত ধ্বনি।
যন্ত্র কপিলাস অতি সুমধুর শুনি।
গভীর শবদে বাদ্য বাজএ বিশাল
কাড়া পড়া উচ্চধ্বনি ফুকরে কাহাল।
ঘোরতর গভীর শবদে অনিবার
জতেক বাজনা বাজে সংখ্যা নাহি তার
মহাবীর্য্য পঞ্চ দ্বিজ বড়ই পণ্ডিত
মনসার পূজা-কার্য্য কৈল নিয়োজিত
স্নান করি দ্বিজগণ কৃতাহ্নিক হইয়া
মন্দিরে প্রবেশ কৈলা জয়ধ্বনি দিয়া।

শুভক্ষণে দ্বিজগণ মঙ্গল বিধানে
স্বস্তি স্বস্তি উচ্চারণে কৈল বেদ-গানে।
গৃহ-মাঝে বসাইল রত্ন-সিংহাসন
তথি মধ্যে স্বর্ণ বারি কৈল আরোহণ।
সিজের পল্লব শোভে ঘটের উপর
তড়িত বিজুলি জিনি জ্যোতি মনোহর
প্রকাশিত রবি জেন দীপ্তকরে অতি
মনসার স্বর্ণ বারি প্রকাশিলা তথি।
চারি বেদ উচ্চারণে সঙ্কল্প করিল
সূর্য্য-অর্ঘ্য প্রথমে গণেশ পূজা-কৈল।
দুগ্ধ দধি ঘৃত চিনি নারিকেল-জলে
স্নান করাইল ঘট মন-কুতুহলে।
বিধিমতে বিধানে আরম্ভ কৈল পূজা
পুস্তক ধরিল করে দ্বিজ মহাতেজা।
বিবিধ বিধানে কৈল শাস্ত্রের বিহিত
একমনে পূজে ঘট হৃদয় দ্রবিত।
নানা দ্রব্য উপহার কহিব কতেক
বর্ণনে না জায় তাহা নহে পরতেক।
প্রচুর শর্করা মধু কলসি ভরিয়া
ঘৃত দুগ্ধ দধি ক্ষীর ভারে ভারে দিয়া।
আর যত উপহার মিষ্টান্ন বিস্তর
নৈবিদ্য রচনা অতি দেখিতে সুন্দর।
অতি রম্য অমৃতসমান দশ ফল
আর জত উপাধিক আনিল সকল।
কদলী কর্কটী ফুটী নারিকেল জাম্র
খাজুর পনস আর পূগপূর্ণ আম্র।
আনন্দে বিভোল হৈয়া পূজে একমনে
রাজ্য সহ নরপতি বেড়িয়া সঘনে।
গভীর শবদে বাদ্য বাজএ বিশাল
মেঘের গর্জ্জন জিনি ফুকরে কাহাল।
হেনমতে ভক্তিভাবে পূজে নরপতি
হরষিতে সর্বলোক ভকতি-প্রণতি।

ঘন ঘন প্রণিপাত অষ্টাঙ্গ লুটিয়া
কত স্তবস্তুতি করে ধরণী পড়িয়া।
অধিষ্টান হৈলা দেবী ঘটের উপর
দেখি হাসনের ভক্তি হরিষ অন্তর।
ডাকিয়া বলেন পুত্র শুন রে হাসন
অভিমত বর মাগ জেই লয় মন।
শুনিয়া হাসন রাজা পুলকে আকুল
প্রেমানন্দ হৈয়া স্তুতি করয়ে বহুল।
তুমি নিরঞ্জন আত্মা ব্রহ্ম নিরূপণ
তুমি ব্রহ্মা তুমি বিষ্ণু তুমি ত্রিলোচন।
তুমি ইন্দ্র যম তুমি কুবের বরুণ
তুমি চন্দ্র বায়ু ভূত অনল বরুণ।
গন্ধর্ব দানব আদি সিদ্ধ বিদ্যাধর
সিদ্ধ সাধ্য ঋষি মুনি অপচ্ছর কিন্নর।
স্বর্গ মর্ত রসাতল সচর-আচর
স্থাবর জঙ্গম তরু পর্বত-শিখর।
অবতার কৈলা সৃষ্টি আপন হরিষে
সৃজন পালন ক্ষয় কর অনায়াসে।
অখিল আধার তুমি কে জানে মহিমা
ব্রহ্মা বিষ্ণু মহেশ্বর দিতে নারে সীমা।
মূঢ় অতি অল্পমতি আমি দুরাচার
নর হৈয়া কি জানিব মহিমা তোমার।
না জানি ভকতি-স্তুতি ভজনপূজন
অবিরত পাপেতে জড়িত পাপমন।
কেমনে তরিব ঘোর দুস্তর সংসার
কৃপা করি অধমেরে বল প্রতিকার।
হাসন এতেক যদি করিল স্তবন
মনসা ব্যথিত অতি হইলা তখন।
অধিক বাড়িল দয়া আপন কিঙ্করে
ডাকিয়া বলেন মাতা মধুর সুস্বরে।
শুন শুন ওরে পুত্র নৃপতি হাসন
একান্ত জানিনু মনে তুমি ভক্তজন।

শুদ্ধমতি অতিশয় ধর্ম্মেতে তৎপর
অতি দান্ত পুণ্যবন্ত শান্ত কলেবর।
মহাতুষ্ট হৈনু তোরে সদয় হৃদয়
অনায়াসে বর মাগ জেই মনে লয়।
এতেক শুনিয়া রাজা কর-জোড় করি
গদগদ ভাষে বলে পদ্মা বরাবরি।
রত্ন ধন রাজ্য আদি তোমার প্রসাদে
নানা সুখ চিরকাল ভুঞ্জি অবিবাদে।
আপন কৃপায় যদি মোরে দিবে বর
তব পদে ভক্তি অতি রহে নিরন্তর।
হাসিয়া মনসা অতি হইয়া সদয়
অধিক যাচএ বর আপন কৃপায়।
দিনে দিনে বংশবৃদ্ধি হব চিরজীবী
বাড়িব অমূল্য রত্ন রাজ্য ধন আদি।
আয়ু যশ বৃদ্ধি হব ধর্ম্মে শুদ্ধমতি
হেনমতে বর দিলা হাসনের প্রতি।
মহা-আনন্দিত মনে মনসাকুমারী
তথা হৈতে আশ্চম্বিতে অন্তর্ধান করি।
রথ ভরে উপনীত সিজুয়া শিখরে
বঞ্চেন পরম সুখে তথা নিরন্তরে।
হাসনের পূজা ক্ষিতি হইল প্রচার
দ্বিজ বিপ্রদাস বলে হরিষ আপার॥

১০

রাগ ইমন

আর একদিন পদ্মা আরোহিয়া রথে
ভ্রমিতে পরম রঙ্গে আইলা মরতে।
চাঁদো রাজা গুরু-কৃত্য করএ হরিষে
মৎস্য আনিবারে শীঘ্র করিলা আদেশে।
জালু মালু দুহাকারে দিল পাঠাইয়া
শীঘ্রগতি জাহ দুহে কান্ধে জাল লৈয়া।
হরষিতে আসি জাল এড়িলেক জলে
হেনকালে পদ্মাবতী মায়া পাতি বলে।
শুন শুন জালু মালু তোমা দুই ভাই
এ বৃদ্ধ ব্রাহ্মণী আমি একাকিনী জাই।
হইবেক মহাপুণ্য মোরে পার কর
ভিক্ষা হেতু জাই আমি চম্পক-নগর।
জালু মালু বলে শুন বৃদ্ধ একেশ্বরী
চাঁদোর পিতার কৃত্যে দুহে মৎস্য ধরি।
বিলম্ব হইলে রাজা বধিব পরানে
সেই ভয় বড় মৎস্য না পাই জতনে।
নারিব করিতে পার জাহ অন্য পথে
কাতর হইয়া দেবী পুন পুন কথে।
আশীর্বাদ লও মোর হইবে কল্যাণ
তব পিতৃ-পুণ্যে পার কর এই দান।
তিন উপবাসী আমি পারণ না করি
ভিক্ষা-হেতু জাই আমি চাঁদো রাজার পুরী।
তোমা দুহে দিব কিছু আসিবার কালে
শুনি জালু মালু অতি ক্রুদ্ধ হৈয়া বলে।
বিপরীত দেখি বুড়ি হিড়িম্বা ডাইনি
মায়া পাতি রক্ত পিতে চাহসি বামনি।
মনসা গঞ্জিয়া জাল জলেতে এড়িল
দেখিয়া মনসা অতি ক্রোধ উপজিল।
প্রহরেক জাল এড়ে মৎস্য নাহি পায়
চিন্তাকুলি দুই ভাই ভাবে সবিস্ময়।
নিজ মনে অনুমান করে দুই ভাই
ব্রাহ্মণীকে করি হেলা মৎস্য নাহি পাই।
কর-জোড় করি বলে পদ্মার চরণে
মৎস্য নাহি পড়ে জালে তোমার কারণে।
আইস পার করি নায় উঠহ সত্বর
তবে জালে মৎস্য পাব তোমা বরাবর।
মায়া পাতি বলে তবে অস্তিক-জননী
কি হইবে মোরে পার করিলে এখনি।
ভক্তি হৈয়া দুই ভাই না করিল হেলা
কেয়োয়াল দড়া লৈয়া জাল কৈল দোলা।

কান্ধে করি দুই ভাই লৈল মনসায়
গৌরব করিয়া সুখে বসাইল নায়।
চরণে প্রণতি করি জাল ফেলে জলে
তুলিতে না পারে এত মৎস্য পড়ে জালে
নৌকা ভরি মৎস্য জালু হরিষ আপার
মনসা বলেন জাল ফেল আরবার।
পদ্মার আজ্ঞায় পুন জাল ফেলে জলে
মনসার স্বর্ণ বারি উঠে হেন কালে।
সর্বাঙ্গ লোটাইয়া ধরে মনসা-চরণ
দেহ পরিচয় কহ ঘটের কারণ।
হাসিয়া বলেন আমি মনসাকুমারী
অধিষ্ঠান হৈনু তোরে সুবর্ণের বারি।
বর মাগ দুই ভাই আমার গোচর
ঘরে লৈয়া বারি পূজা করহ সত্বর।
জালু মালু বর মাগে মনসার পায়
হউক সুবর্ণময় মোর এই নায়।
হাসিয়া হরিষে বর দিলা বিষহরি
স্বর্ণবৃষ্টি নায়ে আর হৈল তার পুরী।
হরিষে জালুর মাতা আইল পুত্র ঠাঞি
নায়ে গিয়া স্বর্ণ বৃষ্টি দেখিল তথাই।
আনন্দে ঘরের কথা কহিল পুত্রেরে
হাথে মাথে মনসার বারি লৈল ঘরে।
রত্নময় সিংহাসনে মনসা বসায়
দুই বধূ লইয়া মঙ্গলগীত গায়।
বিশাল বাজনা করি নানা দ্রব্য লৈয়া
মনসা-চরণ পূজে হরষিত হৈয়া।
এথায় সনকা পুত্রবধূ লৈয়া ঘরে
মুনি অমাবস্যা ব্রত হরষিতে করে।
গুজড়ি করিতে স্নান জায় কুতুহলে
ছয় বধূ সংহতি প্রচুর সখী চলে।
হেনকালে আশ্চর্যিতে শুনিল সত্বরে
বিশাল বাজনা বাজে জালু মালু ঘরে।

ঝাউয়া দাসী ডাকিয়া করিলা অঙ্গীকার
ইহার কারণ জানি আইসহ সত্বর।
শুনিয়া তুরিতে ঝাউয়া করিল গমন
জালুর পুরীতে গিয়া দিল দরশন।
দেখিল বিচিত্র বারি জালুর মন্দিরে
হরিষে মনসা পূজে নানা উপহারে।
স্বর্ণময় দেখিল জালুর সর্বপুরী
সত্বরে কহিল সনকার বরাবরি।
শুনিয়া সনকা আইল জালুর ভবনে
গৌরব করিয়া দিল বসিতে আসনে।
হরিষে নিছনি তার চরণ বন্দিল
মনসা-চরণে বিপ্রদাস বিরচিল।

## ১১
### রাগ গৌরী

সনকা বলেন শুন জালুর জননী
কেমন দেবতা পূজা করিস আপনি।
অন্ন অন্নশূন্য তুমি ছিলা এই স্থান
এতেক বিভব হৈল কহ ত কারণ।
পুন পুন সনকা নিছনি প্রতি ভাষে
আরাধ কেমন দেব কহ সবিশেষে।
জালুর জননী বলে শুনহ বচন
ভকতি-প্রণতি পূজি মনসা-চরণ।
সমুদ্র-সলিলে জালে উঠে দিব্য বারি
তাহার প্রসাদে মোর স্বর্ণময় পুরী।
শুনিয়া সনকা মনে বাড়িল ভকতি
পুনর্বার জিজ্ঞাসয়ে নিছনির প্রতি।
কি বিধি-বিধানে পূজ কহ লো সত্বর
কেমনে ভাবনা পাহ অভিমত বর।
আবাহন পূজন কেমন ভক্তি স্তুতি
আমি আরাধিব পদ্মা তোমার সংহতি।
শুনিয়া নিছনি বলে হরষিত হৈয়া
মনসা পূজার কথা সনকা চাহিয়া।

এক চিত্তে রাজরানী কর অবধান
পদ্মার পূজার কথা কহিব বিধান।
সুবর্ণের ঘটে দিবা সিজের পল্লব
রত্নসিংহাসনে রাখি মনের উৎসব।
দশমী দশহরা তিথি জ্যৈষ্ঠ বাসরে
নানা দ্রব্য উপহার করিয়া বিস্তরে।
মিষ্ট-অন্ন রচনা নৈবেদ্য দশ ফল
দুই বধূ লৈয়া গাই পদ্মার মঙ্গল।
নিত্য নিত্য এইরূপে করিয়ে পূজন
আদ্যোপান্ত এইমত কহিল বচন।
দেখিয়া শুনিয়া রানী আনন্দ প্রকাশে
মনসাবিজই দ্বিজ বিপ্রদাস ভাষে॥

## ২২

### ভৈরবী রাগ

সনকা বলেন বাণী শুন লো নিছনি ধনি
মনসার ঘট দেহ মোরে
যাবত না আনি বারি তদবধি পূজা করি
এই নিবেদন করি তোরে।

দেব নহে আপ্ত-পর ভক্তি-বশে নিরন্তর
বিশেষ আপনি করে দয়া
তুমি তাঁর প্রেমদাসী জলেতে উঠিলা ভাসি
দারিদ্রতা নাশে ধন দিয়া।

নিছনি শুনিয়া বাণী মহাদুঃখ মনে গণি
রাজরানী কি করিতে পারি
ঝাট পদ্মা রথ ভরে ডাকি বলে নিছনিরে
হরষিতে দেহ দুই বারি।

সনকা করুণ-আখি পদ্মার প্রতাপ দেখি
বুঝাইয়া জালুর জননী
যত্নে লইল সুন্দরী হাথে কাখে দুই বারি
নিজপুরে গেল রাজরানী।

স্নান করি কুতূহলে নানা দ্রব্য দশ ফলে
নৈবিদ্য রচনা ধূপ দীপে
ছয় বধূ সঙ্গে লৈয়া জয়ধ্বনি ঘন দিয়া
পূজা করে আনন্দ-স্বরূপে।

গায় সুমঙ্গল গীত মনে অতি উল্লাসিত
হেনকালে ধাইল সত্বর
নেড়া ঝাউয়া ঝাঁট গিয়া চাঁদোরে কহিল ধাইয়া
বিস্ময় হইল দণ্ডধর।

অবিলম্বে শীঘ্রগতি উঠিলেক নরপতি
সত্বরে ধাইল চাঁদোরায়
কোপে কাঁপে কলেবর দেখি যেন ভয়ঙ্কর
উপনীত হইলা তথায়।

দেখিয়া পদ্মার পূজা ক্রোধে জ্বলে চাঁদোরাজা
হেতালের দণ্ড করে ধরি
আপদ সঞ্চারে নৃপে আপনা পাসরে কোপে
ভাঙ্গিলেক মনসার বারি।

সনকা কাতর হইয়া মনে অতি দুঃখ পাইয়া
গালি পাড়ে চাঁদো বরাবর
লঙ্ঘিয়া দেবীর বারি এ সুখ সম্পদ গারি
মজিল অবুধ নরবর।

নিছনি সত্বরে গিয়া দুই বারি লৈল ধাইয়া
মনসা চলিলা নিজ স্থান
চাঁদো দন্তময় দেখি মনসা চিন্তিতমুখি
নেতো লৈয়া করে অনুমান।

নেতো বলে হরসুতা পূর্বে যে কহিনু কথা
হরগৌরী দিলা মহাজ্ঞান
সেই হৈতে দন্তময় চাঁদোর নাহিক ভয়
নিবেদন করি সন্বিধান।

চাঁদোর প্রয়াস অতি সুরম্য নাখরা প্রতি
নিরবধি দেখে প্রাণসম
আপনি তথায় গিয়া সঙ্গে নাগদল লৈয়া
কাট শীঘ্র নাখরা উত্তম।

রথে ভর বিষহরি প্রবেশে চাঁদোর পুরী
দাঁড়াইল নাখরা নিকটে
আজ্ঞা দিল নাগদলে সবে ধায় কুতুহলে
অস্ত্র ধরি রম্য বন কাটে।

বিচিত্র নাখরা বন সারি সারি তরুগণ
দেখি জেন ইন্দ্রের নগরী
জিনিয়া অমরাবতী নানা বৃক্ষ রম্য অতি
নাগগণে কাটে তরাতরি।

চুত নারিকেল তাল রসাল পনস ভাল
গুবাক খাজুর আমলথি
চেওরি তেঁতুলি তথি কদলী বিচিত্র অতি
ইক্ষুবন অতি রম্য দেখি।

বিচিত্র নেবুর বন সাত্ত জাতি বিরচন
কলম্বগ ছোলঙ্গ আপার
বাত্তাবি নারাঙ্গি পাতি গোঁড়া কাল আছে তথি
খণ্ড খণ্ড কৈল অনিবার।

বহুত আমড়া নিম্ব বকুল কদম্ব গন্ধ
সুবাসিত কুসুমকানন
শেফালিকা জুতি কুন্দ চম্পক মল্লিকা গন্ধ
নাগেশ্বর আউচ রঙ্গন।

সারুলি পারুলি ঝাঁটি জাতি জবা পরিপাটি
বিচিত্র মাধবীলতা অতি
করবী অপরাজিতা দোপাটি দোমুখি তথা
গন্ধরাজ কাঞ্চন মালতী।

টগর ধবলমুখি কাটে নাগগণ সুখী
বক শ্বেত লোহিত বরণ।

সুগন্ধি কেতকী কোড়া কৃষ্ণকেলি লতা বেড়া
সূর্য্যমণি অশোক বাসক
কাটিল কুসুমবন হরষিতে নাগগণ
মনে অতি বাড়িছে কৌতুক।

কপিথ পাকড়ি ভেলা হরতকি বহেড়া গিলা
জলপাই কামরাঙ্গা আদি
রক্তচন্দনের বৃক্ষ কাটি পাড়ে লক্ষ লক্ষ
ছেদিলেক এতেক অবধি।

নাখরা-রক্ষক ছিল অবিলম্বে ধাইয়া গেল
জানাইল চাঁদো বরাবর
রক্ষকের বাক্য শুনি মহাদুঃখী নৃপমণি
কোপে তনু করে থরথর।

হরগৌরী ভাবি মনে ধাইলা নাখরা বনে
সত্বরে হইল অধিষ্ঠান
দেখিয়া নাখরা বন বিস্ময় হইল মন
অন্তরে ভাবিয়া ততক্ষণ।
মহাজ্ঞান জপে মনে জয়নেত আচ্ছাদনে
নিমিষে নাখরা জিয়াইল
দন্তময় অহঙ্কারে গালি পাড়ে মনসারে
দেখি পদ্মা ত্রাসযুক্ত হৈল।
নেতো বলে পদ্মা বালি হইয়া চাঁদোর শালি
ছলিয়া আনহ মহাজ্ঞান
করুণা করয়ে অতি চিন্তাকুলি পদ্মাবতী
ভাবি বলে নেতো বিগুমান।
আমি শঙ্করের ঝি বৃথা আর কেন জী
সংসার ভরিয়া অপমান
নর হৈয়া দম্ভ করে কুবচন বলে মোরে
ধিক ধিক আমার পরান।
নেতো বলে বিষহরি গোকুল-নগরে হরি
গোপ সঙ্গে শয়ন ভোজন
কংস-রাজা বধিবারে কৈলা হেন ব্যবহারে
বিবেক করহ অকারণ।
আর দেখ অপরূপ রামচন্দ্র ব্রহ্মরূপ
মৈত্রতা বানর সংহতি
ভগবান মহারাজে সীতার উদ্ধার কাজে
হেন ব্যবহার কৈল তথি।
দেখহ পাণ্ডবকুলে দময়ন্তী রাজা নলে
বঞ্চে অশ্বপতি-নিকেতনে
চিন্তাদি শ্রীবৎস সনে রাজারানী দুইজনে
নানা ক্লেশ পাইলা কাননে।
নেতোর বচন শুনি মনসা হৃদয়ে গুনি
সুবেশ হইলা ততক্ষণ
মনসা-চরণ ধন শিরে করি অভরণ
দ্বিজ বিপ্রদাস সুরচন॥

## ১৩
## নট রাগ

চাঁচর প্রচুর কেশ কবরী-প্রবন্ধে
মালতীর মালে ভৃঙ্গ ধায় মধুগন্ধে।
সীমন্তে সিন্দুর ভালে চন্দনের ফোঁটা
অভিনব জেন দীপ্ত শত ইন্দু-ছটা।
অলক-তিলক সুক্ষ্ম চন্দনের রেখ
কতেক প্রকারে তাহা শোভে পরতেক।
কামের কামান ভুরু নয়নে অঞ্জন
দেখিলে মুনির মন টলে ততক্ষণ।
বিচিত্র পাটের শাড়ি পরিধান করি
রত্নময় অলঙ্কার অঙ্গে অঙ্গে পরি।
নিবিড় নিতম্ব কটি কিঙ্কিনীর ধ্বনি
চরণে নূপুর-রব রুনুঝুনু শুনি।
নানা মায়ারূপ পদ্মা করিয়া সত্বরে
হরিষে পয়ান কৈলা চম্পক-নগরে।
ভুরুযুগ শোভে জিনি কামের ধনুক
নয়ন-কটাক্ষে বিন্ধে মনুষ্যার বুক।
মকরকুণ্ডল গণ্ডে করে ঝলমল
নানারত্নে শোভে হার কণ্ঠায় উজ্জ্বল।
রামরম্ভা উরুযুগ চরণ কমল
ময়ুর-পেখম জৈছে গমন সচ্ছল।
ঈষত হাসিলে জেন বিজলি প্রকাশে
সুরাসুর-মুনিমন মোহে অনায়াসে।
রামেশ্বর ঘাটে আইলা চাঁদোর অন্তপুরি
কহে বিপ্রদাস মায়া পাতে বিষহরি॥

## ১৪
## সিন্ধুড়া

মায়ামোহে কান্দিতে লাগিলা উচ্চস্বরে
কোথা গেলা প্রভু মোরে রাখি একেশ্বরে
হেনকালে সনকা আইল সেইখানে
মায়ায় মোহিত রানী পুছে ঘনে ঘনে।
কহ লো সুন্দরি কেন কান্দ মন-দুখে
আখি মুছি বলে পদ্মা সনকা-সমুখে।
জাতি গন্ধবণিক মহেশ-দত্ত পিতা
মেনকা আমার নাম মহেশ্বরী মাতা।
সনকা চাঁদোর রানী আমার ভগিনী
পলাইল প্রভু মোরে রাখি একাকিনী।
কি কর্ম করিব এবে জাইব কোথায়ে
সনকা বহিনী বাড়ী কোন রূপে পায়ে।
বঞ্চিব তাহার গৃহে মান উপেক্ষিয়া
সনকা পদ্মার হাতে ধরিল হাসিয়া।
সনকা আমার নাম শুনহ ভগিনী
মনসা লইয়া ঘরে গেল রাজরানী।
কথোপকথন দুহে কহে কুতুহলে
চাঁদোরাজা সেইখানে আইল হেনকালে
পদ্মার মায়ায় চাঁদো মোহে কামবাণে
সনকারে জিজ্ঞাসে এ কন্যা কোন জনে।
সনকা বলেন এই আমার ভগিনী
স্বামী এড়ি পলাইল আইল একাকিনী।
মুনিমন-মোহন মনসা অঙ্গভঙ্গ
কাতর নৃপতি অতি বাড়িল তরঙ্গ।
নিবারিতে নারে মন হইল অস্থির
পাগল হইল রাজা আইল বাহির।
গুপ্তে সনকায় ডাকি বুঝাইয়া বলে
তব ভগ্নি দেখি অঙ্গ দহে কামানলে।
তারে বুঝাইয়া প্রাণ রাখহ আমার
কর্ণে হস্ত দিয়া রানী করে হাহাকার।
শোক দুঃখে মোর ঘরে আইল ভগিনী
কেমনে বলিব হেন অসম্ভব বাণী।
নৃপতি অধিক বলে হইয়া কাতর
বিবাদে চলিল রানী মনসা গোচর।
সবিস্ময় কহিল পদ্মার বিদ্যমানে
দুরন্ত নৃপতি তোমা দেখিল কেমনে।
মদনে কাতর হৈয়া চাহে আলিঙ্গন
কেমনে বলিব হেন ছার কুবচন।

পদ্মা বলে আমা লাগি দুঃখ পাও মনে
তুষিব নৃপতি তব পিরিতি-কারণে।
সনকা কহিল গিয়া নৃপতির স্থানে
শয়ন-মন্দিরে রাজা করিল শয়নে।
জ্ঞান ছলিবারে পদ্মা সেই ঘরে জায়
ঝনুঝুনু শবদে নূপুর বাজে পায়।
ঈষত কটাক্ষে পদ্মা মোহে চাঁদোরায়
অস্থির সুরতি আশে পরশিতে জায়।
না ছোঙো নৃপতি কিছু বুঝাই কারণ
নৃপতি পাপেরে মন আপদ-লক্ষণ।
মহাজ্ঞান কেমন আছয়ে তব স্থানে
তাহার বিশেষ কহ মোর সন্নিধানে।
তাহাতে কার্পণ্য যদি হও মহাশয়
না চাহ সুরতি মোরে দেহ ত বিদায়।
চাঁদো বলে মর্মকথা কহিব কেমনে
তোর রূপে স্থির নহি দেহ আলিঙ্গনে।
কাতর হইয়া জত বলে চাঁদোরাজ
মায়ায়ে মোহিত পদ্মা সাধে নিজ কাজ।
যদি আমা প্রতি রাজা করহ কপট
না দিব সুরতি-দান নহিব নিকট।
মনসা নিষ্ঠুর দেখি নৃপতি বিকল
হরিল গেয়ান মর্ম কহিছে সকল।
মহাদেব সেবিয়া পাইল মোক্ষবর
শিরে দিলা [দিব্য] জটা মস্তক উপর।
আর জয়-আঁচল দিলেন দেবরায়
তাহার প্রসাদে মোর ত্রিভুবনে জয়।
তবে পদ্মা হাসিয়া সাধেন নিজ কাজ
কেমন আঁচল দেখি দেহ মহারাজ।
কুবুদ্ধিয়া নৃপতি আঁচল দিল হাথে
শীঘ্র জটা ছিঁড়ি পদ্মা ভর কৈলা রথে।
হতজ্ঞান রাজা মনে ভাবয়ে বিষাদ
মৃতাবত হৈয়া কান্দে ডাকে আর্তনাদ।
ত্রাসে আসি সনকা জিজ্ঞাসে সন্নিধান
চাঁদো কহে কানি আসি হরিলেক জ্ঞান।
তখনি জানিনু তোমা সঞ্চরে আপদ
আপন কুবুদ্ধি হেতু মজিল সম্পদ।
হরষিত পদ্মাবতী চাঁদোরে ছলিয়া
নিজস্থানে গেলা পুন নাখরা কাটিয়া।
সানন্দে শ্রীমন্ত-রাএ পদ্মা দেহ বর
দ্বিজ বিপ্রদাস কহে তাহার কিঙ্কর।

পঞ্চম পালা সাঙ্গ ॥

## ষষ্ঠ পালা

### ১

পুনরপি পদ্মাবতী নাগ-বেশ হৈয়া
চাঁদোরে কহেন স্বপ্ন নাগগণ লৈয়া।
সর্বাঙ্গে বেষ্টিত নাগ সংহারিতে জায়
কি কর্ম করিলি রাজা লজ্ঘিয়া আমায়।
আজি কালি মজাইব চম্পক-নগর
স্বপ্ন কহি গেলা দেবী রাজা ভয়ঙ্কর।
পাত্র-মিত্র সভে ডাকি কহিল সপন
নাগরূপা কন্যা এক নাগ-অভরণ।
মহাজ্ঞান ছলি মোরে সংহারিতে চায়
কেমনে রাখিব রাজ্য বলহ উপায়।
পাত্র-মিত্র সভে মেলি বলে যুক্তি করি
যত্ন করি আন রাজা সঙ্ক ধনন্তরি।
তাহার প্রতাপ কহি তোমার অগ্রেতে
মহাসঙ্ক নামে ওঝা ধবল-পর্বতে।
তার দম্ভ লোক-মুখে শুনি ধন্বন্তরি
ঝাট ধায় বিবাদ করিতে তার পুরী।
হিমা-নদী আছে এক সেই গিরিবরে
শিষ্যগণ সঙ্গে করি বসি তার তীরে।
চর পাঠাইল ওঝা সকলি কহিয়া
সর্ব কথা কহে চর সঙ্ক আগে গিয়া।
অবধান কর হের মহাসঙ্ক-রাজ
হেন বুঝি আজি নষ্ট হয় সর্ব কাজ।
এক ওঝা অহঙ্কার করে নদী-তীরে
কহে আজি পরাজয় করিব তোমারে।
এতেক শুনিয়া সঙ্ক কুপিল অন্তরে
যমের সংবাদ আজি হইল তাহারে।
শিষ্যগণে ডাকিয়া আনিল ততক্ষণ
হিমা-নদী তীরে গিয়া দিল দরশন।
শীতল বকুল চারু হিমা-নদী কূলে
শিষ্য সঙ্গে করি ওঝা বৈসে তার তলে।
ধন্বন্তরি দেখি সঙ্ক জিজ্ঞাসে বারতা
কোন জাতি কি নাম নিবাস তব কোথা।
তবে পরিচয় দিল সঙ্ক বরাবরি
সমুদ্রে আমার জন্ম নাম ধন্বন্তরি।
গৌড় আদি করিয়া জিনিনু সব রাজ্য
তোমার সহিত আছে জিনিবার কার্য্য।
শুনিয়া তোমার দম্ভ লোকের বদনে
বিবাদ করিতে আইনু হরষিত মনে।
জত দম্ভ কর সঙ্ক সব অকারণ
আজি রক্ষা পাও তবে ভাঙিলে শমন।
ধন্বন্তরি-বাক্য শুনি মহাসঙ্ক রোষে
হেন বাক্য তোর মুখে আইল দৈবদোষে।
মহাসঙ্ক নাম মোর ত্রিভুবন জিনি
মোর বাণে যমঘরে জাইবি এখনি।
ইহা শুনি ধন্বন্তরি বলে অহঙ্কারে
হেন বুঝি দম্ভ করি ভাঙিবা আমারে।
কেমন জানহ শিক্ষা ক্ষেপহ আমায়
ইহা শুনি পুন বলে সঙ্ক মহাশয়।
নরবধ মহাপাপ ঘুষিব সংসারে
তেই এতক্ষণ রক্ষা পাও বারে বারে।
শুনহ সম্ভ্রম-চিত্তে আমার উত্তর
এই হিমা-নদী আছে ধবল-শিখর।
এই জল শুখাও শুনহ ধন্বন্তরি
পুনরপি পুরিব সলিলপূর্ণ করি।
প্রতিজ্ঞা করিল দুহে করিতে বিবাদ
জেই হারে রসাতলে জাব অবিবাদ।
ধন্বন্তরি প্রতি সঙ্ক কহে বিদ্যমান
যদি হারো শিষ্য সঙ্গে পাতালে পয়ান।
আমি যদি হারি দৃঢ় কহি সন্বিধান
মোর কন্যা কমলা তোমারে দিব দান।






Dhanvantari meeting Śankha. *Circa* 100 A.D.
(Archaeological Survey of India Annual Report 1921-22)

পাতালে জাইব আর পুত্র-নারী লৈয়া
প্রতিজ্ঞা করিলা দুহে হরষিত হৈয়া।
সত্য কৈলা দুইজনে সাক্ষী সর্বজন
জেই হারে সেই জাব পাতাল ভুবন।
দেখিতে আইল লোক হরিষ আপার
দুই ওঝা বৈসে জেন অগ্নি অবতার।
লোক ধর্ম চন্দ্র সূর্য্য দুহে সাক্ষি করি।
সঙ্ক বলে সলিল শুখাও ধন্বন্তরি।
ইহা শুনি ধন্বন্তরি এড়ে শুষ্কবাণ
শুখাইল নদী ত্রাস পাএ সর্বজন।
জলজন্তু জত ছিল সকলি মরিল
নদী দেখি মহসঙ্ক সবিস্ময় হৈল।
জীবসঞ্চারণ-বাণ এড়ে সঙ্ক-রায়
মহাজ্ঞানে ধন্বন্তরি কাটিয়া ফেলায়।
নাহি জীল জলজন্তু সঙ্ক চমকিত
জল পুরাইতে বিদ্যা ক্ষেপিল তুরিত।
অগ্নি-বাণ ধন্বন্তরি এড়ে নিরন্তর
কাটিল সঙ্কের বিদ্যা না পুরিল জল।
ধন্বন্তরি বলে সভে কর অবধান
পরাজয় মহাসঙ্ক দেখ বিদ্যমান।
নিজ কন্যা দান মোরে কর কুতুহলে
স্ত্রীপুত্র লইয়া তুমি জাও রসাতলে।
সঙ্ক বলে ধন্বন্তরি হিমা-নদী পুর
তবে কন্যাদান দিয়া জাইব সত্বর।
শুনি ধন্বন্তরি মনে জপে মহাজ্ঞান
সলিলে পুরিল মহী দেখে সর্বজন।
পরাজয় পাইল সঙ্ক জিনে ধন্বন্তরি
কন্যা বিভা দিয়া সঙ্ক গেল নাগপুরী।
সঙ্ক জিনি সঙ্ক নাম ধরে ধন্বন্তরি
পরাভব করি সঙ্কে আছে সেই পুরী।
সেই সঙ্ক-ধন্বন্তরি আন নৃপবর
নিমিষে নাথরা বন জিয়াইবে সত্বর।
এতেক শুনিয়া রাজা হৈল হরষিত
গারুড়ি আনিতে দুত পাঠায় ত্বরিত।

সত্বর গমনে দূত ধায় ত্বরাত্বরি
উপনীত হৈল যথা সঙ্ক-ধন্বন্তরি।
হিমা-নদী তীরে সঙ্ক শিষ্যগণ লৈয়া
নানা রস-কুতুহলে আছে হৃষ্ট হৈয়া।
হেনকালে দূত গিয়া কহে সমাচার
অবধান কর ওঝা শুন সারোদ্ধার।
চম্পক-নগরে বৈসে চাঁদো নরপতি
তাঁহার আদেশে তুমি চল শীঘ্রগতি।
দূতমুখে ধন্বন্তরি শুনি বিবরণ
অবিলম্বে শিষ্য সঙ্গে করিল গমন।
উপনীত হৈল সবে চম্পক-নগর
রাজসভা করি বৈসে চাঁদো দণ্ডধর।
সম্ভ্রমে উঠিয়া রাজা পাত্রমিত্রগণ
ধন্বন্তরি আহ্বান করিল ততক্ষণ।
কহিতে লাগিল রাজা ওঝার গোচরে
তব সম ওঝা নাহি ভুবন ভিতরে।
মোর ভাগ্যে তুমি আসি হৈলা অধিষ্ঠান
মনসার জত কথা কহে বিদ্যমান।
বিচিত্র নাথরা বন প্রাণের সমান
তাহা বিনাশিয়া হরি লৈল মহাজ্ঞান।
জ্ঞানহত শোকাকুলি আছিনু শয়নে
দেখিনু কুচ্ছিত স্বপ্ন মহাভয় মনে।
নাগরূপা কন্যা এক বসিয়া শিয়রে
প্রচুর ভুজঙ্গ সঙ্গে অতি ভয়ঙ্করে।
অধিক বাড়িল ত্রাস হইনু মূর্ছিত
ইহার উপায় ওঝা করহ তুরিত।
প্রাণতুল্য নাথরা জিয়ায়্যা দেহ মোরে
তবে সে হইব স্বাস্তি মোর কলেবরে।
এতেক শুনিয়া সঙ্ক করএ গরিমা
জিয়াইব নাথরা বন ভয় নাহি তোমা।
কোথাএ সুরম্য বন দেখাও আমারে
মহাদম্ভরম্ভ ওঝা করে অহঙ্কারে।
সঙ্ক লৈয়া গেল চাঁদো নাথরা কাননে
দেখি সঙ্ক মহাজ্ঞান জপে মনে মনে।

আচ্ছাদিল জয়নেত কানন উপরে
নিমিষে নাথরা বন জিয়াইল সত্বরে
নাথরা দেখিয়া চাঁদো মহা আনন্দিত
বহুত সম্মান সঙ্কে করিলা ভূষিত।
একশত শিষ্য সদা সঙ্কের জোগান
বান্ধিয়া ছত্রিশ বানা নাগের ঝাপান।
তথির উপর চড়ে নাগ-অভরণ
বিষম শবদ আর ঢাকের বাজন।
সঙ্কের প্রতাপ জত দেখি মনসায়
মনে চমকিত হৈলা বিপ্রদাস গায়

২

শ্রীরাগ

এথাকারে বিষহরি বসিয়া সিজুয়া গিরি
নেতোরে আনিয়া বরাবরি
সঙ্কের প্রতাপ দেখি অতি সে চিন্তিতমুখি
নেতোরে কহেন যত্ন করি।
হের দেখ ধন্বন্তরি অহঙ্কারে দম্ভ করি
জিয়াইল নাথরা কানন
নাগ-অভরণ পরি নাগের ঝাপান করি
মোরে মন্দ বলে কুবচন।
বিষম ঢাকের ধ্বনি অতি বিপরীত শুনি
স্থির নহে মোর কলেবর
অশেষ প্রকার করি মহাজ্ঞান নিলু হরি
তমু হরষিত নৃপবর।
কোপে জ্বলে বিষহরি দেখি সঙ্ক ধন্বন্তরি
সর্বাঙ্গ কম্পিত থরহরে
মোর সঙ্গে করে বাদ জীবনের এড়ে সাধ
যমের সম্বাদ হৈল তারে।
কোপে ভর করি রথে চলিলা পবন-পথে
উপনীত চম্পক-নগরে
হেনকালে ধন্বন্তরি শিষ্যগণ সঙ্গে করি
ভ্রমে ওঝা হরিষ-অন্তরে।
কি কব প্রতাপ জত নাগ দেখে তৃণাবত
গণ্ডুষ করিয়া পিএ বিষ
ছয় মাসের মৃত পায় নিমিষে জিয়াইয়া দেয়
তিলেক না করে বিমরিষ।



'Jhāmpān' Ceremony at Burdwan (1951)
*Photo*: Mr. Gauriprasad Aich



'Jhāṃpān' Ceremony at Burdwan (1951)
*Photo*: Mr. Gauriprasad Aich

নাগের ঝাপানে চড়ে    শিরে জয়নেত উড়ে
বাদখাড়ু করেতে ভূষণ
মহাবুদ্ধি বিচক্ষণ    নিরবধি হৃষ্টমন
শত শিষ্য সহিত সাজন।
স্বর্ণজ্যোতি কলেবর    রূপে গুণে বিদ্যাধর
নানারত্নে সর্বাঙ্গ উজ্জ্বল
নিশিদিসি কুতুহলে    নগর ভ্রমিয়া বুলে
চৌদিকে বেষ্টিত শিষ্যদল।
তাহা দেখি বিষহরি    হৃদয়ে বিস্ময় করি
সিজুয়া শিখরে উপনীত
নেতো আনি বামপাশে    নিগদে করুণ ভাষে
দ্বিজ বিপ্রদাস বিরচিত॥

৩

রাগ ইমন

নেতো প্রতি বিষাদে নিগদে বিষহরি
কোথা হৈতে আইল ওঝা নাম ধন্বন্তরি।
নাথরা জিয়ায়্যা কত ধরে অহঙ্কার
তার বলে চাঁদো মন্দ বলে অনিবার।
বিষম ঝাপান ঢাকি শিষ্য একশত
নর হৈয়া মন্দ বলে প্রাণে সহে কত।
আশ্চর্যিতে ধন্বন্তরি মরিবারে সাদ
আছুক চাঁদোর কার্য্য সঙ্ক সনে বাদ।
কেমনে বধিব সঙ্ক বলহ উপায়
নেতো বলে অবধান কর মনসায়।
মায়া পাতি সুবেশা মালিনী রূপ হৈয়া
বিবিধ সুগন্ধি পুষ্প পসার সাজিয়া।
কালকুট গরল দারুণ হলাহল
ভেদাভেদ মহাবিষ আনহ সকল।
পুষ্পেতে ভরিয়া বিষ জাও তার পুরী
সেই বিষজালে জেন মরে ধন্বন্তরি।
নেতোর বচন শুনি অস্তিক-জননী
দ্বিজ বিপ্রদাস বলে হবেন মালিনী॥

৪

ধানসী রাগ

চাঁচর প্রচুর কেশ    চামর জিনিয়া বেশ
বিচিত্র কবরী বান্ধে তথি
পুষ্পমালা শোভে শিরে    জেন নীল গিরিবরে
অভিনব বহে ভাগীরথী।

কুসুম সঙ্কলে অলি কুটিল অলকাবলী
তেনমতে উপরে উদয়
সীমন্তে উজ্জ্বল ফোটা সুচারু সিন্দুর ছটা
জেন রবি বালক-সময়।

যাত্রা কৈলা বিষহরি তেজিয়া সিজুয়া গিরি
শিরে লৈয়া পুষ্পের পসার
ধরিয়া মালিনী-বেশ মর্ত্তপুরে পরবেশ
বধিতে গারুড়ি দুরাচার।

পারিজাত জিনি আভা অধর সুরঙ্গ-শোভা
মুক্তা জিনি দশন উজ্জ্বল
অরুণ-অম্বুজ জ্যুতি নাসিকা বিলোল অতি
শ্রুতিমূলে মকরকুণ্ডল।

তরলা চঞ্চলা ঠানে কটাক্ষে মদন হানে
কজ্জলে উজ্জ্বল অতিশয়
কণ্ঠে নানা রত্নমাল সর্বাঙ্গে চন্দন ভাল
বিচিত্র কঙ্কণ শঙ্খ বায়।

অতি খিনি মাঝাখানি পরিয়া বিচিত্র খনি
চলিতে হেলিয়া পড়ে বায়
নিতম্ব আরম্ভ দম্ভ ... উরু গুরু রম্ভাস্তম্ভ
কিঙ্কিণীর ধ্বনি অতিশয়।

পসার করিয়া মাথে জায় পদ্মা রাজপথে
দেখি লোক হইল মূর্ছিত
মায়ায় সুবেশ ধরি চলি জায় বিষহরি
দ্বিজ বিপ্রদাস বিরচিত॥

৫

সুহঈ

কালকূট গরল সকল পুষ্পে দিয়া
ভেদ-অভেদ বিষ পসার রচিয়া।
প্রবেশি সঙ্কের পুরী সানন্দিত মনে
প্রকারে সঙ্কের জত বধে পুরীজনে।
কুসুমের সমীরণ জত দূরে জায়
তরুলতা ভস্ম হৈয়া উড়িয়া পলায়।
মনসার মায়া-কার্য্য বিবাদ-কারণ
সংসার এড়িয়া বধে ধন্বন্তরিগণ।
ভ্রমিলা সকল রাজ্য চম্পক-নগরী
সঙ্কের উদ্দিশে জায় রাজ-অন্তঃপুরী।

হেনকালে শিষ্যগণ ভ্রমে কুতুহলে
দেখিয়া প্রবীণ তরু বৈসে তার তলে।
সেইখানে পদ্মাবতী হৈলা উপনীত
পসার ওলাএ তথা বৈসে হরষিত।
দেবীর সুবেশ দেখি মোহে সর্বজন
জিজ্ঞাসা করএ সভে কারণ-বচন।
কোন জাতি কোথা ঘর কিসের পসার
একাকিনী এইরূপে কোথা আগুসার।
হাসিয়া মনসা বলে মায়ার বচন
চিরকাল করি ঘর নগর কাঞ্চন।
হই তো মাল্যানি এই পুষ্পের পসার
বিচিবারে কুসুম আমার অনুসার।
তবে সর্বজন বলে শুনহ মাল্যানি
মূল্য বল কেমন তোমার পুষ্প কিনি।
শুনিয়া মনসা বলে ভাবিয়া অন্তরে
সঙ্কের বিবাদে পাছে এই সব মরে।
কপট প্রবন্ধে বলে ওলায়্যা চুপড়ি
পণেকের ফুল বলে চারি পণ কড়ি।
শুনিয়া বলয়ে সবে কপট মাল্যানি
এমত পুষ্পের মূল্য কভু নাহি শুনি।
হরিষে মনসা তবে পসার তুলিয়া
চলিলা সঙ্কের পুরী আনন্দিত হৈয়া।
কথো দূরে দেখি গিয়া দিব্য সরোবর
পসার ওলায়্যা তথা বসিলা সত্বর।
দ্বিজ বিপ্রদাস কবি পদ্মা-গুণ গায়
ভকতজনেরে দেবী হইবে সদয়॥

৬

কামদ রাগ

বিচিত্র সরোবর অতি সে মনোহর
সুরম্য তরুবর-তলে
মনসা মাথা হৈতে পসার ওলাইতে
শতেক শিষ্য হেনকালে।
চাঁদোর বিসম্বাদে তথাএ অনুরোধে
বসিলা সুখে বিষহরি
কুসুমে বিষ দিয়া পসার বিরচিয়া
বধিতে সঙ্ক ধন্বন্তরি।
শতেক শিষ্যগণ মদন রূপে জেন
বদন পূর্ণ শশধর
কেজুর হার সাজে নূপুর পদে বাজে
সর্বাঙ্গে নানা অলঙ্কার।
জিনিয়া স্বর্ণজ্যোতি শরীর দিব্যভাতি
প্রবেশ সরোবর-তীরে
মনসা-রূপ দেখি সকলে কৌতুকী
নেহালে প্রমোদশরীরে।

মনসা মনে গুণি এই যে সঙ্ক মুনি
জানিনু সত্য আন নহে
বধিয়া ধন্বন্তরি জাইব নিজ পুরী
পুজিব চাঁদো মহাশএ।
সঙ্কের শিষ্য জত কুসুম মুলায়ত
শুন গো মালিনী ধনি
কিনিব পুষ্প তব কতেক কড়ি দিব
স্বরূপ বল সুবদনী।
লজ্জিত মনসায় কাণ্ডার মুল্য কয়
শুনিয়া কোপে সুকুমার
সকলে যুক্তি করি মালিনী একেশ্বরী
লুটিব পুষ্পের পসার।
কুবুদ্ধি শিষ্য পায় লুটিয়া পুষ্প লয়
হাসেন শ্রীমনসায়
ভাবিয়া বিষহরি চরণ হৃদে করি
বিপ্রদাস সবিনয় ॥

৭

শ্রীরাগ

শতেক কুমার চলে মনসা পসার তোলে
অন্তরীক্ষে রহিলা সত্বর
হেনকালে ধন্বন্তরি ধনা মনা সঙ্গে করি
আইসে ওঝা ভ্রমিতে নগর।
তাহা দেখি বিষহরি হৃদয়ে বিস্ময় করি
মায়া পাতি রহিলা ত্রিপথে
নানা মায়ারূপ ধরি কপট ক্রন্দন করি
নিবেদিল সঙ্কের অগ্রেতে।
নিগদন্তি মায়ার প্রকার
কি আর কহিব কথা কোনো ধর্ম নাহি এথা
দেখিনু বড়ই দুরাচার।

লোক মুখে শুনি বাণী চম্পক-নগর ধনি
আইনু তেঞি নানা দুঃখ পাইয়া
সরোবর-তীর দেখি মনেতে হইনু সুখী
পসার এড়িনু বিরচিয়া।
আসিয়া শতেক জন বলে মোরে কুবচন
লুটিলেক পুষ্পের পসার
তারা একশত মেলি আমি ত একলা নারী
ভাগ্যে জাতি রহিল আমার।
দেবীর কপট মায়া ধন্বন্তরি না বুঝিয়া
আশ্বাসিয়া বলএ গারুড়ি
জবে এত দোষ হয় আমি ফল দিব তায়
প্রবোধ করিয়া দিব কড়ি।
সান্ত্বনা করিয়া জায় অন্তরীক্ষ দেবী হয়
প্রবেশিল সরোবর-তীরে
শতেক কুমার মৃত দেখি অতি সবিস্মিত
ক্রোধ হৈল ওঝার শরীরে।
বলে ওঝা গুণমণি ছলিয়া পলাইল কানি
বসিয়া শতেক শিষ্যগণ
বিবাদ করিতে আইল পলাইয়া কেন গেল
শিশুগণ বধে কি কারণ।
শিরে জয়নেত ছিল ত্বরিতে বাড়াইয়া দিল
ধনা মনা ধরে দুই পাশ
শতেক কুমার জীল মনসা তরাস পাইল
সুকবি রচিল বিপ্রদাস ॥

৮

পয়ার

শিষ্যগণ দেখিয়া জিজ্ঞাসে ধন্বন্তরি
কর-জোড়ে বলে তারা গুরু বরাবরি।
আইল মালিনী পুষ্প রচিয়া পসার
কিনিবার হেতু পুষ্প মুলাইনু তার।
কাণ্ডার অসংখ্য মুল্য বলিল আপার
অনুমান করি সভে লুটিনু পসার।
সেই পুষ্প পরিয়া ঢলিল সর্বজন
নিশ্চয় জানিল ওঝা বিষের কারণ।
চাঁদোরাজা স্থানে গিয়া দিলা দরশন
কহিলা পদ্মার কথা জতেক কারণ।

বিষ দিয়া বধিলেক জতেক কুমারে
ঢলিয়া পড়িয়া ছিল সরোবর-তীরে।
জিয়াইনু নিমিখে নেতের পরশনে
পলাইয়া গেল কানি ভয় পায়্যা মনে।
শুনি কোপে ধয় ধর ডাকে নৃপমণি
কোথা জায় তুরিতে ধরিয়া দেহ কানি
চারি ভিতে ঠাট পাচে মাঝে ভূমণ্ডল
পাত্র মিত্র বলে রাজা নহিয় চঞ্চল।
রথে ভর করি গেলা মনসাকুমারী
কেমতে তাহার লাগ পাবে অধিকারী।
এথায় মনসা গেলা আপনার স্থানে
কহিলা সকল কথা নেতো বিদ্যমানে।
বধিনু শতেক শিশু পুষ্পে বিষ দিয়া
নিমিষেতে ধন্বন্তরি জিয়ায় আসিয়া।
দুষ্ট নষ্ট কটু ভাষা বৈল অবিচারে
ধন্বন্তরি বধিব কেমন পরকারে।
নেতো বলে পদ্মাবতী শুনহ বচন
না করহ দুঃখ চিন্তা স্থির কর মন।
গোয়ালিনী রূপ ধর নামেতে কমলা
সঙ্কের রমণী সঙ্গে পাতহ সহেলা।
খুড়ি রূপ হৈয়া আমি লইব পসারে
মহাজ্ঞান হরি সঙ্কে বধহ প্রকারে।
পদ্মাবতী হরষিত জানি বিবরণ
গোয়ালিনী রূপ ধরে জগৎ-মোহন।
ত্রৈলোক্য-মোহন রূপ ধরে মনসাএ
দ্বিজ বিপ্রদাস বলে মনসার পাএ॥

৯

সিন্ধুড়া রাগ

সম্বল কমল চরণ শীতল
কোমল সুন্দর অতি
সুবর্ণ পাসুলি শোভয়ে অঙ্গুলি
কি দিব তুলনা তথি।
মুখর মঞ্জীর নিনাদ গভীর
রুনুঝুনু ঘন বাজে
জিনি রম্ভাতরু উরুযুগ চারু
নিবিড় নিতম্ব সাজে।
করি-ঐরি জিনি অতি মাঝা খিনি
মন্দ বাতে পড়ে হেলি
বর্তুল আকার স্থূল পয়োধর
কনক কমল-কলি।
মৃণাল অখণ্ড জিনি ভুজদণ্ড
অঙ্গুলি সুন্দর ভাতি
তাহে পরিপাটী কঙ্কণ বাহুটী
গুজরা পইছা পাতি।

নানা অলঙ্কার শোভিছে সুসার
কতেক বলিতে পারি
রত্ন-মণিময় দীপ্ত অতিশয়
প্রতি অঙ্গে সারি সারি।
বিচিত্র কেজুর কণ্ঠে দোলে হার
বিজুলি চমকে অঙ্গে
মধু লোভে অলি প্রেমেতে আকুলি
সঘনে ধাওত রঙ্গে।
পূর্ণ শশধর নির্মল সুন্দর
কমল বদনখানি
তাহে ঘর্মবিন্দু জেন সুধা-ইন্দু
চকোর ধাওত জানি।
বিম্ব ফল জিনি অধর দুখানি
তাহে মন্দ মন্দ হাসি
জেন তিলফুল নাসিকা বিলোল
বাক্য জেন সুধারাশি।
কুরঙ্গ-নয়ানী কামধনু জিনি
ভুরু-যুগ অতি শোভা
ললাটে সিন্দুর উজ্জ্বল প্রচুর
দীপ্ত জেন রবি-আভা।
অলক-তিলক চন্দনের রেখ
কজ্জলে উজ্জ্বল আখি
জেন ধায় রাহু পসারিয়া বাহু
দিবাকর-শশী দেখি।
চাঁচর চিকুর দীঘল প্রচুর
বিচিত্র বন্ধন জাদে
সুগন্ধি কুসুম অতি অনুপাম
মাল্য বেড়া কতো ছাঁদে।
পট্টচির পরি ত্রৈলোক্যসুন্দরী
তুলনা কি দিব কারে
দেখি সুরাসুর সিদ্ধি-মুনিবর
প্রাণ ধরিবারে নারে।

মকরকুণ্ডল কর্ণে ঝলমল
জলন্ত আগুনি সম
দেবী বিষহরি মায়ারূপ ধরি
নেতো সঙ্গে অনুপাম।

নেতোর মস্তকে পসার কৌতুকে
আগে চলে পদ্মাবতী
পড়ি ভবদহে বিপ্রদাস কহে
অন্তে পদ্মা-পদ গতি ॥

৯০
রাগ বেহাগ

তেজিয়া সিজুয়া গিরি নেতো পদ্মাবতী
মর্ত্তপুরে দরশন দিলা শীঘ্রগতি।
পাছে নেতো আগে চলে মনসাকুমারী
ভ্রমিতে ভ্রমিতে রঙ্গে নগর আওয়ারি।
চম্পক-নগর দুহে হৈলা উপনীত
সকল নগর ভ্রমে অতি হরষিত।
জথায় সঙ্কের পুরী কমলা সুন্দরী
দধি দুগ্ধ কে লইবে ডাকে উচ্চ করি।
বচন অমৃতকণা কোকিলের ধ্বনি
শুনিয়া সম্ভ্রমে ধাএ কমলা রমণী।
দেখিয়া পদ্মার রূপ মুর্ছিত হইয়া
নিরক্ষিয়া একমনে দেখে দাঁড়াইয়া।
ত্রবিদ কমলা ধনি হরিল গেয়ান
হাসিয়া মনসা কিছু কহে সন্বিধান।
দধি মুল্য না কর দাঁড়াইলা কি কারণ
নিবা বা না নিবা এক বলহ বচন।
কমলা বলেন হের শুন গোয়ালিনী
উচিত দধির মুল্য বল কত শুনি।
মায়া পাতি বলে দেবী অস্তিক-জননী
পঞ্চাশ কাহন কড়ি মোর দধিখানি।
ঈষত হাসিয়া বলে সঙ্কের রমণী
এমত দধির মুল্য কভু নাহি শুনি।
না নিব তোমার দধি ভ্রম মায়াবেশে
দধি-ছলে ভ্রম কিবা রতির হাব্যাসে।
বুঝিনু চরিত্র তব চল লো রূপসী
দধি-ছলে মায়াবেশে নগর ভ্রমসি।
হইয়া আহিরি তোর কুলটা বেভার
অন্য স্থানে হৈলে তোর লোটএ পসার।
অসম্ভব হেন বাক্য কহসি রমণী
নারিব কিনিতে দধি চল সুবদনী।
শুনি মায়া পাতি দেবী বলে অহঙ্কারে
আপনা চিনিয়া মন্দ না বলহ মোরে।
যদবধি ধন্বন্তরি আছয়ে নগরে
কে মোর পসার এথা লুড়িবারে পারে।
শুনিয়া কমলা ধনি হাসিয়া বিকল
আমার প্রভুর গর্ব করসি সকল।
তবে কেন গোয়ালিনী কর অহঙ্কার
মায়া পাতি পদ্মাবতী বলে পুনর্বার।
আমি ত না জানি তুমি সঙ্কের রমণী
অহঙ্কার কৈলু দোষ ক্ষেম সুবদনী।
দধি লহ সুখে তুমি প্রসন্নবদনে
দেহ বা না দেহ কড়ি জেবা লয় মনে।

হাসিয়া কমলা তারে জিজ্ঞাসে বারতা
কি নাম কাহার সুতা নিবসহ কোথা।
মনসা বলেন হাসি মায়ার প্রকার
মহেশ্বর ঘোষ নাম জনক আমার।
কমলা আমার নাম গৌরী জননী
এই ত আমার খুড়ি বৃদ্ধ গোয়ালিনী।
নিজ নাম কমলা শুনিয়া কুতূহলে
সহি সহি বলিয়া মনসা কৈল কোলে।
সহেলা করিব দুহে সানন্দ বদনে
নানা দ্রব্য আনিয়া আনিল আইয়গণে।
নানা দ্রব্য গন্ধপুষ্প আনিল কমলা
পরম সানন্দে দুহে করিল সহেলা।
আপদ সঞ্চার কৈল কমলা রমণী
নিশ্চয় জানিহ মৈল ওঝা গুণমণি।
কাল সম বৈসে দেবী সঙ্কের মন্দিরে
দ্বিজ বিপ্রদাস বলে মনসার বরে ॥

## ১১
### ধানসী রাগ

দিয়া নানা দ্রব্য তুষি আইয় সর্ব
দুই সহি হৃষ্ট বৈসে
হেনকালে ওঝা পাঠাইয়া রাজা
নিজ পুরী পরবেশে।

কটাক্ষ নয়নে কামবাণ হানে
ভেদিলেক ধন্বন্তরি
কাতর হইয়া পুছে নিজ জায়া
মন্দিরে কাহার নারী।

কহে গুণমণি শুন প্রাণধনি
বাক্য সম্বোধহ মোএ
ঘরে কার নারী অতি সে সুন্দরী
কি জাতি বৈসে কোথায়।

চাচর চিকুর জিনিয়া চামর
প্রবন্ধন নানা ছান্দে
বকুল মালতী নানা পুষ্প তথি
ধায়ে মধুকর গন্ধে।

কামধনু জেন ভুরু-যুগ তেন
কটাক্ষে বিন্ধিল শর
আমার হৃদয় হানে অতিশয়
কলেবর জরজর।

সঙ্ক জত দেখে বস্ত্র দিয়া মুখে
হাসি বলে পদ্মাবতী
নেতো বামপাশে লুকাইয়া ভাষে
হই আভিরী যুবতী।
বৈসি কাঞ্চীগ্রাম কমলা জে নাম
দধি বিকি আইনু এথা
পায়্যা তব নারী রাখি যত্ন করি
সহেলা করিল তথা।
অধিক অনঙ্গ বাড়িল তরঙ্গ
বেয়াকুল ধন্বন্তরি
বিপ্রদাস ভণে পদ্মার চরণে
অবিরত শিরে ধরি॥

## ৯২
### পয়ার

শুনিয়া যুবতী-বাক্য সানন্দিত মন
রন্ধন ভোজন হেতু দিল আয়োজন।
আজি এথা বঞ্চিয়া সানন্দে জাইয় কালি
শুনিয়া প্রবন্ধ করি বলে পদ্মা বালি।
অতি খরতর মোর স্বামী দুরাচার
আজি যদি বঞ্চি শাস্তি করিব আমার।
সঙ্ক বলে কোন কার্য্যে এত ভয় তব
দাস-মত তব স্বামী করাইয়া দিব।
হেনকালে মনসা করিলা মায়াদৃষ্টি
আশ্চন্বিতে তথাএ হইল ঝড়বিষ্টি।
মন্দিরে জাইতে পদ্মা করে অনুমান
আসিয়া কমলা তাঁরে কহে সন্বিধান।
সহেয়ার হাব্যাস যদি বাড়ে তব মনে
রঙ্গে নিশি বঞ্চিহ আমার স্বামী সনে।
মায়া পাতি কৈল দেবী রন্ধন ভোজন
দিবা গত রজনী হইল পস্তাসন।
কমলা সুন্দরী ঘরে করিল রন্ধন
আনন্দে সকল পুরী করিল ভোজন।
গমন করিল ওঝা শয়নমন্দিরে
শয়ন করিল দিব্য শয্যার উপরে।
সহির জতেক রূপ ভাবিতে হৃদয়ে
মদনে পীড়িত হৈল কামে প্রাণ দহে।
ওথাএ কমলা পদ্মা বসি দুইজন
হরসিতে পূগপূর্ণ করএ ভক্ষণ।
পদ্মা বলে শুন সহি করি পরিহার
তব স্বামী হেন ওঝা নাহিক সংসার।
শুন শুন আগো সহি করহ প্রসাদ
শিখিব তোমার বিদ্যা মনে বড় সাদ।
প্রাণের সমান তুমি সওয়ার বনিতা
তন্ত্রে মন্ত্রে সর্বগুণে তুমি সাবহিতা।
তার কিছু কিছু বিদ্যা শিখাও আমারে
দাসীরূপ হৈয়া সেবা করিব তোমারে।
কমলা বলেন আমি কিছুই না জানি
পদ্মা বলে আলো সহি আমা ভাণ্ড কেনি।

বিনয়ে কমলা সত্য করে পদ্মা ঠাক্রি
আপন সবদি যদি তোমারে ভাঁড়াই।
নাসিকা পরশি পদ্মা বিষাদ বদনে
তোমা হেন অবুধিনী নাহি ত্রিভুবনে।
আমি ত বুঝাই তোমা না করিহ হেলা
মনসা পাতেন মায়া মোহিত কমলা।
শুন শুন আরে সহি বুঝাই তোমাকে
শিখিহ সয়ার বিদ্যা জতন-পূর্বকে।
কাল সর্প লইয়া সদা ভ্রমে সর্বক্ষণ
অবশ্য সখার আছে আপদ-লক্ষণ।
শিষ্যবর্গ দেখ জত সম্পদ-সময়
আপদ পড়িলে সহি কেহ কারো নয়।
আপনি জানিলে হএ প্রমাদে নিস্তার
জতন-পূর্বকে তোমা বুঝাই প্রকার।
কোন সর্পে খাইলে হএ সয়ার মরণ
কোন স্থানে খাইলে কোন ঔষধ তারণ।
জতন করিয়া সহি শিখিহ সকল
এত সব মর্মকথা তোমারে কুশল।
কমলা রমণী তবে হরষিত হৈল
প্রভুর মন্দিরে জাইতে নানা বেশ কৈল।
বিচিত্র বসন রামা কৈল পরিধান
নানারত্ন অলঙ্কার অঙ্গে দীপ্তমান।
কর্পূর তাম্বুল আদি পুরিয়া বদনে
চলিল প্রভুর পাশে হরষিত মনে।
খট্টায় বসিল রামা ঈষত হাসিয়া
সেই ঘরে গেলা পদ্মা অন্তরীক্ষ হৈয়া।
দম্পত্য আনন্দ দেখি ভাবিল বিধান
মনসা হানিল সঙ্কে মদনের বাণ।
কামে হতজ্ঞান সঙ্ক কমলারে বলে
আইস প্রিয়ে রতিসুখ ভুঞ্জি কুতুহলে।
মনসা কুবুদ্ধি লৈয়া দিলা হেনকালে
বিধির নির্বন্ধ আসি ঘটে সেই ফলে।
বুঝাইল পদ্মা জত কমলার প্রতি
প্রভু চাহি কহে রামা গদগদ স্তুতি।
স্থির হও মহাশয় শুনহ উত্তর
এক নিবেদন করি তোমার গোচর।
তুমি ওঝা গুণবন্ত বিদিত সংসারে
বহু গুণ আছে প্রভু তোমার শরীরে।
তার কিছু কিছু বিদ্যা শিখাও আমাকে
শুন প্রভু গুণমণি বুঝাই তোমাকে।
আর এক কথা প্রভু জানিহ নিশ্চয়
আপদে বনিতা বিনা নাহিক সহায়।
কোন সর্পে খাইলে হয়ে তোমার মরণ
কোন স্থানে খাইলে কিবা ঔষধ তারণ।
শিষ্যগণ দেখ জত সম্পদ-সময়
আপদ পড়িলে প্রভু কেহ কারো নয়।
ধন্বন্তরি বলে তব কুবুদ্ধি সঞ্চার
এত সব মর্মকথা কি দায় তোমার।
রাজস্থানে পুরাণে শুনিল জথা তথা
কদাচিত না কহিব স্ত্রীরে মর্মকথা।
শুনি সঙ্কে গঞ্জিয়া কমলা বলে বাণী
একই শরীরে ভেদ কোথাও না জানি।
যদি বা দম্পত্য-ভেদ, পিরিতি তোমার
তবে কিবা রতিসুখ পিরিত আমার।
শুনি অধমুখ সঙ্ক ভাবি মনে মনে
সঙ্কেরে কুবুদ্ধি পদ্মা দিলা ততক্ষণে।
কামবাণে বুদ্ধিহত সঙ্কের হৃদয়
আপনার মর্মকথা কমলারে কয়।
দৈব লাগিল সঙ্কে আপদ-লক্ষণ
পদ্মা-পদে দ্বিজ বিপ্রদাস বিরচন॥

## ১৩

### ত্রিপদী

মর্ম্ম কহে সঙ্ক-রায় কুবুদ্ধি সঞ্চারে তায়
শুন প্রিয়া আমার বচন
প্রাণের অধিক তুমি সেই তত্ত্ব কহি আমি
মন দিয়া শুনহ কারণ।
জয়নেত সিদ্ধিঝুলি যদি হরে পদ্মা বালি
উদয়কাল খায় বক্ষস্থলে
আপনি মনসা যদি ভার হানে নিরবধি
তবে ওঝা ধন্বন্তরি ঢলে।
হরি হরি কুবুদ্ধি পাইল ধন্বন্তরি
মনের মরম-বাণী নারীরে কহিল জানি
শুনিয়া হাসেন বিষহরি।
আছে তার প্রতিকার শুন লো বিশেষ তার
ঔষধের শুন লো অবধি
ধনা মনা জায় ধায়্যা গন্ধমাদনে গিয়া
সালিবিসালি আনে যদি।
সমুদ্রের ফেনা আর ঘা-মুখে দিবেক মোর
তবে রক্ষা করিব গোসাঞিঃ
না পাএ ঔষধসিদ্ধি ব্রহ্মা বিষ্ণু আইসে যদি
তবু মোর প্রাণরক্ষা নাই।
না শুনিহ যত্ন করি শুনে পাছে বিষহরি
তবে আমি হারাব জীবন
শুনিয়া সঙ্কের কথা হাসেন হরের সুতা
দ্বিজ বিপ্রদাস সুরচন॥

## ১৪

ছলিয়া পিরিতি রতি দম্পত্য-রমণ
জেন রতি কামদেব মিলিল সঘন।
ওথায় মনসা নেতো ভাবিয়া বিশেষে
চিন্তিয়া উদয়কাল আনিলা নিমিষে।
কোলে নাগ লৈয়া দেবী বুঝান প্রকার
সঙ্কের প্রতাপে চাঁদো করে অহঙ্কার।
সদাই নিন্দিত গালি পাড়এ আমারে
কতেক সহিব প্রাণে শুন নাগবরে।
সঙ্কের ললাটে আছে এমন লিখন
বক্ষস্থলে তুমি খাইলে হবে ত মরণ।

সঙ্ক মৈলে চাঁদো-রাজার পূজা লৈতে পারি
তুরিত দংশিয়া মোরে দেহ ধন্বন্তরি।
নাগ বলে আমি খাইলে হয়ে ত মরণ
কোন কর্ম এই সঙ্কে বধিব এখন।
কালনিদ্রা জায় সঙ্ক নিশ্চিন্দ শরীরে
পূর্ণিমার চন্দ্র জেন উদয়শিখরে।
সঙ্কের মন্দিরে নাগ গেল হেন কালে
শিয়রে বসিয়া নাগ বদন নেহালে।
দেখিয়া ব্যথিত নাগ দুঃখ ভাবে মনে
হেন রূপগুণ ওঝা বধিব কেমনে।
আজি হৈতে সঙ্কের হইল শূন্য পুরী
কেমনে জীবেক প্রিয়ে কমলা সুন্দরী।
ভাবিতে চিন্তিতে দুঃখ মুখে নাহি রা
কেমন প্রকারে দিব দশনের ঘা।
নাগেরে বাড়িল কোপ অস্তীক-জননী
আশ্চম্বিতে হৈল তথা অন্তরীক্ষ-বাণী।
মোর নিন্দা করে সঙ্ক অই পাপমতি
ঝাট বধ কর কেন করহ মমতি।
শুনিয়া সভয় নাগ হৈল ক্রোধমুখি
লোক ধর্ম চন্দ্র সূর্য্য সভে হইয় সাক্ষি।
অহঙ্কারে আমার ঈশ্বরী নিন্দা করে
মোর দোষ নাহি ওঝা আত্মদম্ভে মরে।
নির্ঘাত কামড় নাগ লইল বক্ষস্থলে
মহাভয় পাইয়া সঙ্ক সত্বরে গা তোলে।
জয়নেত সিদ্ধিঝুলি উদয়কাল লৈয়া
চলিল মনসা সঙ্গে দারুণ ভারিয়া।
জয়নেত সিদ্ধিঝুলি চাহিয়া না পায়
মৃত্যু উপসন্ন সঙ্ক জানিল নিশ্চয়।
দারুণ হুতাশে সঙ্ক ছাড়িল নিশ্বাস
মনসামঙ্গল গীত বলে বিপ্রদাস॥

## ১৫

### কৌ রাগ

দংশি ওঝা ধন্বন্তরি পবনেতে ভর করি
ঝাটো নাগ করিল গমনে
হৃদয়ে বেদনা পায়্যা অতিশয় ত্রাস হৈয়া
বৈসে ওঝা গরুড়-আসনে।
প্রাণেতে নৈরাশ হৈয়া চিয়াএ প্রাণের জায়া
নিদ্রাভঙ্গ করাএ চেতন
চিয় চিয় সুবদনী প্রমাদ-লক্ষণ জানি
দৈবযোগে হারাস্থ জীবন।
চিয় চিয় কমলা রমণী
মোর কর্মে দৈবফলে দংশিল উদয়কালে
আজি সে মরণ হৈল জানি।
মোরে বিড়ম্বিল বিধি হরিল সকল বুদ্ধি
মহাজ্ঞান কহিল তোমারে
গোয়ালিনী রূপ ধরি মায়া পাতি বিষহরি
মোরে বধ করিল প্রকারে।

জয়নেত সিদ্ধিঝুলি তাহা লৈয়া গেল ছলি
দংশিলেক নাগ উদয়কালে
ভাবিলেক মনসা এ এই বিষ জলে গার
সহিতে না পারি বিষজ্বালে।

তখনি জানিমু চিতে নিষেধিমু বিধিমতে
না শুনিলে আমার বচন
কুবুদ্ধি লাগিল তোরে মনসা আনিয়া ঘরে
মজাইলা আমার জীবন।

ডাক ধনা মনা শিষ্য সর্বাঙ্গে ভ্রময়ে বিষ
বলে সঙ্ক হইয়া কাতর
গন্ধমাদনে গিয়া ঔষধ আমুক ধায়্যা
তবে রক্ষা পায় প্রাণেশ্বর।

অনুগত জন ধায়্যা ধনা মনা আন গিয়া
আইল সকল শিষ্যগণ
কান্দে ওঝা ধন্বন্তরি প্রমাদ পড়িল পুরী
দ্বিজ বিপ্রদাস সুরচন॥

## ১৬

### পয়ার

কমলা বলএ প্রভু শুন গুণধাম
নিজ মনে মহাজ্ঞান চিন্ত অবিরাম।
খড়্গ ভেদিয়া বিষ গগনশিখরে
ইঙ্গলা পিঙ্গলা চিন্ত সমুদ্র ভিতরে।
কেনি প্রাণনাথ হেরো আপনা পাসর
মনপবনেতে জীব পরিচয় কর।
চিন্ত সেই সুক্ষ মুক্ষ আ চন্ত অমল
নহে ছোট বড় দৃঢ় নহে ত কোমল।
অহর্নিশ খসে রস কিছুই না টুটে
কোমল নবনি হেন বজ্র নাহি ফুটে।
দশমী দুয়ারে প্রভু খসাও কপাট
আমুক পবন হংস ভ্রমুক সুবাট।
নিজ বাটে পুনরপি জাউক স্বস্থান
জথায়ে কমলে ভৃঙ্গ করে মধুপান।
উজানে উপান্তে বায়ু বুলো অকুঞ্চনে
চন্দ্রসূর্য্য সমরস হউক এখনে।
ভুরু-মধ্যে দৃষ্টিরস হউক নিশ্চয়
মনসা-চরণে দ্বিজ বিপ্রদাস গায়॥

## ১৭

### কেদার

সঙ্ক বলে আরে পুত শুন ধনা মনা
আজি সে মজিল আমি বিধির ঘটনা।
মায়া পাতি পদ্মাবতী গোয়ালিনী হৈয়া
কমলা সহেলা কৈল মায়ায় মোহিয়া।
মর্মকথা কহিলাম প্রিয়ার গোচর
তখনি কহিল গিয়া দেবী বরাবর।

শুন পুত্র ধনা মনা প্রাণের সোসর
হেন বিপত্তের কালে প্রাণ রক্ষা কর।
গন্ধমাদনে জাও ঔষধ কারণে
শীঘ্রগতি নড় দুহে পবনগমনে।
এইমত আছে মোর ললাটে লিখন
বক্ষস্থলে উদয়কালে করিব দংশন।
আপনি মনসা যদি মহাভার মারি
জয়নেত সিঙ্কিঝুলি হরে বিষহরি।
সেইমত হৈল মোর নাহিক নিস্তার
ইতিমধ্যে সবে এক আছে প্রতিকার।
সাগিবিসালি গাছ ঝাটো আন গিয়া
প্রাণ রাখ ঘা মুখে দেহ ত বাটিয়া।
ধনা মনা বলে গুরু শুন এক বাণী
কেমন গাছের ফল আমি নাহি জানি।
সঙ্ক বলে ঝাটো লও মারিয়া মার্জার
গাছের পরশে মরা জিবেক সত্বর।
রজনি থাকিতে পুত্র আসিহ সত্বর
তবে ঔষধের কার্য্য করিবেক মোর।
আর এক কথা পুত্র কর অবগতি
সত্বরে আনিহ পাছে ছলে পদ্মাবতী
গুরুকে প্রণাম করি চলে দুই ভাই
লইলেক মার্জার এক বধিয়া তথাই।
গুরুকার্য্য সাধিবারে শঙ্কা নাই মনে
উপনীত হৈল দুহে গন্ধমাদনে।
ঔষধ চাহিয়া ধনা পাইল বিশেষে
জীল মৃত মার্জার তাহার পরশে।
ঔষধ পাইয়া ধনা বান্ধিল মস্তকে
রথে ভর করিয়া মনসা তাহা দেখে।
নেতোর সহিত পদ্মা কৈলা অনুমান
ঔষধ হরিতে গেলা ধনা বিদ্যমান।
বৃদ্ধ ব্রাহ্মীর বেশে অস্থিচর্মসার
বসিয়া কান্দেন মাতা মায়ার প্রকার।
হেনকালে ঔষধ লইয়া ধনা জায়
মায়ার মোহিয়া জিজ্ঞাসেন মনসায়।
ধনা মনা বলে শুন এ বৃদ্ধ ব্রাহ্মণী
এত রাত্রে বসিয়া প্রান্তরে কান্দ কেনি।
মনসা বলেন পুত্র শুন দুঃখবাণী
নিত্য রোজ দিত মোরে ওঝা গুণমণি
মনসা-বিবাদে তার হইল মরণ
আজি হইতে পোষণ করিব কোন জন।
ধনা মনা বলে শুন এ বৃদ্ধ ব্রাহ্মণী
কোথায় শুনিলে মৈল ওঝা গুণমণি।
মনসা বলেন পুত্র কহি তব ঠাঞি
সঙ্কের মরণকালে আছিল তথাই।
করিল অগ্নির কার্য্য দেখিল নয়ানে
সেই হেতু কান্দি আমি শুন দুইজনে।
ধনা-মনায় কুবুদ্ধি দিলেন মনসায়
ঔষধ ফেলিয়া তারা কান্দি কান্দি জায়।
ঔষধ লইয়া পদ্মা ভর কৈলা রথে
ধনা মনা উপনীত গুরুর অগ্রেতে।
দেখে ধন্বন্তরি আছে গরুড়-আসনে
ধনা মনা দেখি সঙ্ক বলে হৃষ্টমনে।
ঔষধ বাটিয়া দেহ রাখহ জীবন
তাহা শুনি ধন্য মনা করএ ক্রন্দন।
কান্দিতে কান্দিতে তারা কহে সব বাণী
মায়া পাতি ঔষধ ছলিয়া লৈল কানি।
ইহা শুনি ধন্বন্তরি পরাণে নৈরাশ
মস্তকে হানিয়া কর কান্দিয়া হুতাশ।
তবে সঙ্ক বলে শুন অরে ধনা মনা
সমুদ্রে ঔষধ আছে সমুদ্রের ফেনা।
ত্বরিতে ধাইয়া গেল সমুদ্রের তীরে
ঔষধ পাইয়া তুলি বান্ধিলেক শিরে।
পুনরপি মনসা ব্রাহ্মণ রূপ হইয়া
ধনা-মনা আগে বলে মায়ায় মোহিয়া।

অত্যন্ত বেথিত হৈয়া জিজ্ঞাসেন কথা
এত রাত্রে দুই ভাই গিয়াছিলা কোথা।
ধনা মনা প্রবোধ বলএ হেন কালে
মনসা-বিবাদে সঙ্কে দংশে উদয়কালে।
ঔষধ লইয়া জাই তথির কারণে
তবে সেই দ্বিজ বলে ধনা বিদ্যমানে।
কিসের ঔষধ লৈয়া জাও তরাতরি
এখনি মরিল সঙ্ক সেই ধন্বতরি।
ওখানেতে মায়া পাতি জালিল অনল
আকাশে ঝাপিয়া ধুর্ম উঠিল আনল
দ্বিজ বলে মোর বাক্য নহে ত পরতেক
হয়ে নহে ধনা মনা ঐ ধুর্ম দেখ।
তাহা দেখি অনুমান করে দুই ভাই
পাছে কানি মায়া করি থাকে এই ঠাঞি
স্থির হইল দুই ভাই পদ্মার মায়ায়
নাহি ফেলে ঔষধ তুরিতে লইয়া জায়।
মনসা বলেন তথা পাতিয়া মন্ত্রণা।
কেমন ঔষধ দেখি সমুদ্রের ফেনা।
দেখিতে ঔষধ মাত্র দিল তাঁর হাথে
ঔষধ লইয়া পদ্মা ভর কৈলা রথে।
কান্দিয়া চলিল তারা গুরু বিদ্যমানে
দেখে ধন্বন্তরি আছে গরুড়-আসনে।
পড়িল ধরণীতলে অবশ হৈয়া গা
হইল চৈতন্যহত মুখে নাহি রা।
ক্ষেনেক সম্বিত পাইয়া কান্দে দুইজন
একান্ত জানিল গুরু অবশ্য মরণ।
কান্দিতে কান্দিতে কহে সঙ্কের অগ্রেতে
ঔষধ আনিতে কানি হরিলেক পথে।
শিরে কর হানি সঙ্ক হইল নৈরাশ
নিশ্চয় জানিল মৃত্যু বলে বিপ্রদাস॥

১৮

শ্রীরাগ

দৈবদোষে ধন্বন্তরি জীবন অসার করি
কান্দে ওঝা ভাবিয়া গোসাঞী
আপনা করিনু বধ পদ্মার সহিত বাদ
আর মোর প্রাণরক্ষা নাহি।
আমি মলমুত্রধারী কত সম্বরিতে পারি
জানিয়া করিনু বিসম্বাদ
অহঙ্কারে মত্ত হৈনু পুর্বাপর না গুণিনু
নিজ দোষে হইল প্রমাদ।
নিশ্চয় মরণ জানি হৃদয় বিশেষ গণি
ধনা-মনা প্রতি কিছু বলে
ধনা মনা শুন তুমি বিশেষ বুঝাই আমি
এই ছিল মোর কর্মফলে।

হইলে মোর নিপাতন      নাহি দিবা হুতাশন
কাটিয়া করিহ অষ্ট ভাগ
অষ্ট দিগে স্থানে স্থানে      পুতিহ জে সাবধানে
সঞ্চরিতে নারিবেক নাগ।
নিশি গেলা অস্তাচলে      সঙ্কের আসন টলে
বহিছে বদনে ঘন শ্বাস
কম্পিত শরীর অতি      হস্ত পসারিয়া ক্ষিতি
জীবনেরে হইল নৈরাশ।
ব্রহ্মাণ্ড ভেদিল বিষ      লোমে লোমে পরবেশ
হস্তপদ অবশ সকল
বিগলিত নাল মুখে      ভা়সিল সকল বুকে
দুই আখি রাঙ্গা উতপল।
বিষজ্বালে নিরন্তর      কালো হইল কলেবর
ডাকিলে প্রবোধ নাহি সরে
জতেক গুরুর ফল      বিশেষ মনসা খল
ঢলে ওঝা উত্তর-শিয়রে।
কমলা কমলমুখী      প্রভুর মরণ দেখি
কান্দে রামা হইয়া হুতাশ
পদ্মা-পদপঙ্কজে      পুট চাটু করি ভুজে
বিরচিল দ্বিজ বিপ্রদাস॥
॥ ষষ্ঠম পালা সাঙ্গ ॥

## সপ্তম পালা

১
করুণা

প্রসারিয়া বাহু মৃত প্রভু করি কোলে
পড়িল আকুল শোকসমুদ্রের জলে।
দারুণ সন্তাপ মুখ দিয়া পতি-মুখে
অনিবার অশ্রুপাত আর্ত্তনাদ ডাকে।
হ'রি হ'রি কমলা হইল নৈরাশ
কে মোর সংসারসুখ করিল বিনাশ।
বেগ্র হইয়া চুম্ব দেই বদনমণ্ডল
মধুযুত ফুলে জেন ভ্রমে অলিকুল।
কান্দিতে কান্দিতে রামা হইল মোহিত
মুহূর্ত্তেক র'হি পুন পাইল সম্বিত।
প'তিমুখ নির'ক্ষিয়া কান্দে উচ্চস্বরে
পাপিনী রাখিয়া প্রভু জাও কোথাকারে।
তুমি প্রভো গুণবন্ত বি'দিত সংসার
তব গুণে সর্বলোক কৌতুক আপার।
সোনার শরীর তব লোটায় ধরণী
বারেক দুঃখিনী ডাকে শুন গুণমণি।
হের তব হস্তপদ বিথানে লোটায়
সূর্য্যের আতপে জেন মৃণাল শুখায়।
তোমার পঞ্চত্ব হৈল মোর দৈবদোষে
না জানি বিধাতা কেন মোরে কৈল রোষে
কি মোর জীবনসুখ পৃথিবী র'হিয়া
কেমনে ধ'রিব বুক বঞ্চিব কি লইয়া।
আনলে প্রবেশি কিবা গরল ভক্ষিব
নহে বা স'লিলে গিয়া ডুবিয়া মরিব।
কাঁ'দিতে কাঁ'দতে রামা হইল নৈরাশ
মনসাবিজই বলে দ্বিজ বিপ্রদাস ॥

২
বরা'ড়ি রাগ

মৃতবত কমলা কান্দিছে অনিবা'র
ধনা মনা কাঁদে আর শঙ্কেক কুমার

ওথা চাঁদো নৃপবর শুনি লোকমুখে
অন্তরে চিন্তিত রাজা ভাবিত শোকদুঃখে।
অনুমান করে রাজা জ্ঞাতি-বন্ধু লইয়া
সঙ্কের সৎকার হেতু আইল ধাইয়া।
হেনকালে ধনা মনা বলে দুইজন
সত্য করাইল গুরু সভা বিগুমান।
পরলোক হইলে শরীর অস্থিমাংস
অষ্ট দিগে পুথিহ করিয়া অষ্ট অংশ।
তবে মনসার নাগ নারিব আসিতে
ইহা শুনি সর্বজন লাগিল কহিতে।
শুন শুন ধনা মনা দৃঢ় করি মতি
জেমত কহিলা সঙ্ক তোমা দুহা প্রতি।
গুরু-আজ্ঞা লঙ্ঘন না কর দুইজন
কহিল তোমারে এই বিশেষ কারণ।
হেন কালে মনসা জানিলা কার্য্যকথা
ধরিয়া ব্রাহ্মণরূপ উপনীত তথা।
দ্বিজ দেখি প্রণাম করিল সর্বজন
হস্ত তুলি আশীর্বাদ কৈল ততক্ষণ।
কহিতে লাগল দ্বিজ সভার অগ্রেতে
মোর বাক্য শুন সভে সাবধান চিত্তে।
শূদ্রকূলে উৎপতি তোমরা সর্বজন
যবন-আচার কর কিসের কারণ।
লোক-ধর্ম নষ্ট কর কিছু না বুঝিয়া
আমি জেই যুক্তি বলি শুন মন দিয়া।
হেন কালে ধনা মনা দুই সহোদর
জোড়-করে কহে দুহে দ্বিজ বরাবর।
শুন শুন মহাশয় করি নিবেদনে
সত্য করাইল গুরু ল'ঙ্ঘিব কেমনে।
আম দুহা ডাকি গুরু কৈলা অঙ্গীকার
অষ্ট ভাগ করি দেহ কাটিবা আমার।
অষ্ট দিগে পুতিয়া রাখিহ যত্ন করি
মনসার সর্প তবে না আসিব পুরী।

ব্রাহ্মণ বলেন হের শুন রে ধনাই
নিশ্চয় গুরুর সত্য লঙ্ঘিবারে নাই।
এক শত শিষ্য তোয়া একু ঠাই মেলি
সঙ্কের কাটিয়া লহ কনিষ্ঠ অঙ্গুলি।
উত্তর দিগেতে লৈয়া এড়হ পুতিয়া
আর এক যুক্তি মোর শুন মন দিয়া।
না করিহ দাহন গারুড়ি গুণমণি
কলার মাজসে করি ভাসাও এখনি।
ভাগ্যে যদি গুণবন্ত পায় ধন্বন্তরি
জিয়াইব ধন্বন্তরি অতি যত্ন করি।
এতেক কহিয়া দ্বিজ করিল গমন
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণ॥

৩

ভাটীয়ারি

ব্রাহ্মণের বাক্য সত্য করিল পালন
কনেষ্ট অঙ্গুলি পোত্তে উত্তরে তখন।
মালাকার তুরিতে আনিল ডাক দিয়া
আজ্ঞা দিল তার প্রতি সত্বর হইয়া।
শীঘ্র হৈয়া মালাকার না করিল হেলা
প্রচুর করিয়া কাটি আনে রামকলা।
বিচিত্র মাজস তবে করিল গঠন
পাটনেত দিয়া তাহা কৈল আচ্ছাদন।
মাজস লইয়া ওলাইল জল মাঝে
মুকুতা প্রবাল ঝারা চারি ভিতে সাজে।
গঙ্গাজল দিয়া সঙ্কে করাইল স্নান
দিব্য বস্ত্র পরাইল রত্ন-অভরণ।
কস্তুরি চন্দন সঙ্কের দিল কলেবরে
শয়ন করাইল লৈয়া মাজস ভিতরে।
ভাসাইল মাজস নক্ষত্র জেন ছুটে
দাণ্ডাইয়া বিষাদ লোক কান্দে দুই তটে
কমলা কান্দেন শোকে পড়িয়া ধরণী
তেজিব জীবন আজি আনহ আগুনি।
কমলারে প্রবোধ করএ নিজগণে
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণে॥

৪

ত্রিপদী

ঐমত উদয়কালে মাজসে ভাসিয়া চলে
জথাএ আছেন বিষহরি
সত্বরে তথায় গিয়া কহে দণ্ডবত্ত হইয়া
বধিলাম ওঝা ধন্বন্তরি।
শুনি দেবী পদ্মাবতী হৃদয় সন্তোষ অতি
সাজিল সকল নাগগণ
সত্বরে তথায় গিয়া বসিয়া কৌতুকী হইয়া
সুস্থির করিয়া নিজ মন।
ধন্বন্তরি নিরখিয়া পদ্মহস্ত বুলাইয়া
জিয়াইতে কৈলা অনুসার

সঙ্কেরে তুলিয়া ধরি মন্ত্র পড়ে বিষহরি
নানামন্তে করে অবতার।
জিয়াইয়া ধন্বন্তরি গাড়র-মুরতি করি
জতনে রাখিলা রসাতলে
উদয়কালের স্থানে লইলেন যত্নমানে
সিদ্ধি জয়নেতের আচলে।
নেতো আর বিষহরি আসিয়া সিজুয়া গিরি
বসিলা বড়ই কুতুহলে
সঙ্ক-ধন্বন্তরি বধ পদ্মার বিজই পদ
কহি দিল মনসামঙ্গলে।
জে জন তোমার ভক্ত কর্ণে শুনে অবিরত
পুরহ তাহার অভিলাষ
জনমে জনমে সেবি চিন্তিয়া মনসাদেবী
বিরচিল দ্বিজ বিপ্রদাস॥

৫

জমক ছন্দ

হরষিতে নেতো পদ্মা রথে করি ভর
কৌতুকে ভ্রমিতে আইলা চম্পকনগর।
ধন্বন্তরি বধিয়া আইনু নিজপুরী
এথন কি বলে রাজা চাঁদো অধিকারী।
কেমতে জানিব নেতো বলহ কারণ
নেতো বলে পদ্মাবতী শুন নিবেদন।
চন্দনের বৃক্ষ আছে রাজ-অন্তপুরে
তার তলে পুজে রাজা দেব মহেশ্বরে।
দেবতুল্য চাঁদো রাজা দেখে সর্বক্ষণে
তাহা ভস্ম কর তুমি গরল-লোচনে।
যদি গুণবন্ত থাকে জিয়াইতে পারে
টুটাবে চাঁদোর গর্ব বধিয়া তাহারে।
শীঘ্র পদ্মা সেই বৃক্ষ কৈলা ভস্মময়
দেখি চাঁদো ভয় অতি বেথিত হৃদয়।
পাত্র মিত্র লইয়া রাজা করে অনুমান
কেমনে জিবেক বৃক্ষ কহ সন্বিধান।
সভার সম্মতি এক করিএ মন্ত্রণা
সুবর্ণ চেঙ্গড়া রাজ্যে ফিরাই ঘোষণা।
বৃক্ষ জিয়াইব জেই রাজ-সন্বিধান
নানা ধন দিয়া তারে করিব সম্মান।
তাহা শুনি ধনা মনা করে অনুমান
বৃক্ষ জীয়াইলে পাবো রাজার সম্মান।
অধিক হইল ক্রুদ্ধ মালির কুমার
আপদ সঙ্কার হেতু করে অহঙ্কার।
পদ্মার মায়ায় স্থির নহিল তথাই
মরণের অনুমান করে দুই ভাই।
ধনা মনা কহে দুহে সভার গোচর
জিয়াইব চন্দন বৃক্ষ কানিরে কী ভর।
গুরুর জতেক জ্ঞান আগমের বাণী
উভার সন্তার নিসন্তার তত্ত্ব জানি।
সিদ্ধি বাণ তন্ত্র কাঁচ ধাতু সবিশেষ
নাগ-বাচা শিক্ষা জানি গুরু-উপদেশ।
নিপুঞ্জন স্তম্ভন মোহন গুণ ধরি
হুঙ্কারেতে মৃত জীব জিয়াইতে পারি।

জিয়াইব চন্দন বৃক্ষ আখির নিমিষে
নৃপতি গৌরব অতি করিব বিশেষে।
ধনা বলে মনা ভাই কর অবধান
নারিলে জিয়াইতে বৃক্ষ পাব অপমান।
বিদ্যা পরীক্ষিয়া জাব রাজ-বিদ্যমান
মনসামঙ্গল দ্বিজ বিপ্রদাস গান॥

৬

ভাটীয়ারী

বিদ্যা পরীক্ষার কাজে হরষিত হইয়া সাজে
ধনা মনা দুই সহোদর
সমুখে দেখিল তরু অতি সে বিপুল চারু
দৃষ্টি হইল তাহার উপর।
নিরবধি মন্ত্র জপে হুঙ্কারে করিয়া দাপে
সঘন কাঁপয়ে কলেবর।
বসিয়া গরুড়াসনে মহামন্ত্র চিন্তিয়া মনে
ভার হানে বৃক্ষের উপর।
বিষম ভারের ঘায়ে ফুলপত্র নাহি রয়ে
ডালে মূলে মৈল সেই তরু
জীব-সঞ্চারিণী শিক্ষা পুনরপি ক্ষেপে দীক্ষা
শীঘ্র জিল মৃত বৃক্ষ চারু।
দুই ভাই হৃষ্ট হইয়া মৃত বৃক্ষ জিয়াইয়া
মহাদম্ভ সানন্দবদন
বান্ধিয়া বত্রিশ বানা সর্বাঙ্গে নাগের ফণা
বাদখাড়ু দ্বিভুজে ভূষণ।
বিদ্যা পরীক্ষা পায়্যা পরম সানন্দ হয়্যা
আনিল সকল শিষ্যগণ
বিদ্যার বিবাদ কাজে নাগের ঝাপানে সাজে
তথি কুতূহলে আরোহণ।
ধনার প্রতাপ জত নাগ দেখে তৃণাবত
গণ্ডূষ করিয়া পিএ বিষ
ছয় মাসের মৃত পায় নিমিষে জিয়ায় তায়
তিলেক না করে বিমরিষ।

বাজায় বিষম ঢাক গর্জিয়া ফুকরে হাক
সর্বলোক আনন্দ প্রবল
এক শত শিষ্য সঙ্গে নগর ভ্রমএ রঙ্গে
সদাই মনসা অন্বেষণ।
ধন্বন্তরি সম সর্ব ধনা মনা করে গর্ব
নিকটে মরণ নাহি দেখে
এ সব প্রমত্ত বাণী কাজলা মালিনী শুনি
নিবদন্তি পুত্রের সমুখে।
মনসা-সহিত বাদ কেন হেন পরমাদ
না কর এমত অহঙ্কার
ভাবিয়া মনসাদেবী দ্বিজ বিপ্রদাস কবি
পদ্মাপদে করি পরিহার ॥

শ্রীরাগ

পরম সন্তাপে রামা আখি অশ্রু ঝরে
সকাতরে বুঝায় পুত্রের ধরি করে।
গুরু ধন্বন্তরি তোর পৃথিবী-বিজয়
সে হেন গুণিন ওঝা বধে মনসায়।
কে দিল কুমতি হেন তোমা দুহাকারে
জানিয়া শুনিয়া পুত্র ইচ্ছ মরিবারে।
তোমা দুহা বিনে মোর আর কেহ নাই
পুষ্প বেচি খাব পুত্র না কর বড়াই।
দেবতা না জিএ পুত্র মনসার বাদে
মানব হইয়া তুমি জিনিবা কী সাদে।
তবে ধনা মনা বলে মাএর গোচর
না করিহ চিন্তা মা তা নাহি কোন ডর।
না জানিয়া দৈব গুরু মৈল ধন্বন্তরি
সত্বরে থাকিব কী করিব বিষহরি।
রাজস্থানে গৌরব পাইব বহুধন
মাএরে প্রবোধ করি করিল গমন।
উপনীত হইল গিয়া রাজার অগ্রেতে
দেখি চাঁদো জিজ্ঞাসা করিল হরষিতে।
কিবা জাতি কিবা নাম কাহার নন্দন
কোথা হইতে আইস কহ স্বরূপ বচন।
নিবেদয়ে দুই ভাই রাজার গোচর
ধনা মনা নাম ধরি মালির কুঙর।
পৃথিবী-বিজই গুরু নাম ধন্বন্তরি
তাহার চৌষট্টি বিদ্যা সভে আমি ধরি।
কেমন চন্দন বৃক্ষ হত দুঃখী তুমি
আজ্ঞা কর এখনি জিয়াইয়া দিব আমি।
শুনি হরষিত রাজা দুহা সন্নিধানে
অবিলম্বে লইয়া গেলা সেই বৃক্ষস্থানে।
মহাজ্ঞান চিন্তি ধনা বসিল আসনে
জীবসঞ্চারিণী বিদ্যা ভাবিলেক মনে।
অমৃতকরণ ভাবি দিলেক হুঙ্কার
জেমত আছিল বৃক্ষ হৈল পুনর্বার।
ধনার প্রতাপে চাঁদো করে অহঙ্কার
নানারত্ন স্বর্ণময় করে পুরস্কার।
পদ্মা নিন্দা করে রাজা তেজিয়া বিষাদ
আনন্দে নিবসে ঘরে ধনার প্রসাদ।

ওথায় মনসা নেতো করে অনুমান
রথ আরোহণে আসি চাঁদো সন্নিধান।
ধনার প্রতাপে রাজার বাড়ে অহঙ্কার
দেখিয়া বাড়িল ক্রোধ চিন্তিল প্রকার।
তবে নেতো পদ্মা দুহে অনুমান করি
ধনা মনা বধিয়া চাঁদোর দর্প হরি।
গোয়ালিনী রূপ ধরি ত্রৈলোক্য-ঈশ্বরী
সহেলা করিতে জান কাজলার পুরী।
ধনা মনা দৈবযোগে আপন গণয়
বিশেষে মনসা খল প্রমাদ নিশ্চয়।
গোয়ালিনী রূপ ধরি ক্ষিতি-অনুপামা
ধনা মনা বধিবারে বাড়িল অক্ষেমা।
নানাবিধি প্রকারে করেন সুবেশ
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-আদেশ॥

## পয়ার

চাঁচর প্রচুর কেশ বাঁধিয়া কবরী
নানা অলঙ্কার অঙ্গে মণিরত্ন ঝুরি।
চন্দন তিলক শোভে ললাটে সিন্দুর
নয়ানে কজ্জল তাহে অলক প্রচুর।
দশন মুকুতা-পাতি জিনিয়া ভ্রমর
অমিয়া বরিখে বিম্ব জিনিয়া অধর।
তপত কাঞ্চন জিনি দেহের বরণ
পট্টবস্ত্র পরিধান সূর্য্যের কিরণ।
চরণে নূপুর ধ্বনি বাজে রুনুঝুনু
নানারত্নমণিময় দীপ্তকরে তনু।
ঘৃত ঘোল দুগ্ধ দধি রচিয়া পসার
চলিলা শঙ্কর-সুতা মায়া অবতার।
চম্পকনগর আসি হৈলা উপনীত
পদ্মারূপ দেখি লোক হইল মোহিত।
নগর ভ্রমিয়া গেলা মালিনীর বাসে
পসরা গুলাএ দেবী কাজলায় পাশে।
অবিচারে তাহার পুষ্পের লয় ঘ্রাণ
কুপিয়া কাজলা তারে বলে সন্নিধান।
কেন তুই ছুঁইলি মোর পুষ্পের পসার
কোথা হৈতে গোয়ালিনী আইল দুষ্টাচার।
মায়ায় মনসা বলে শুন ল মালিনী
পুষ্পমূল্য দিব তোরে মন্দ বল কেনি।
হাসিয়া বসিয়া পদ্মা মালিনীর পাশে
মায়ায় মোহিত হইয়া কাজলা জিজ্ঞাসে।
কোথা হইতে আইস তুমি ঘর কোন গ্রামে
কে তোমার মাতা পিতা কিবা তোর নাম।
কাজলার প্রতি পদ্মা কহে দৃঢ় কথা
গৌরী জননী মহেশ্বর ঘোষ পিতা।
মোর নাম কাজলা সুগন্ধ গ্রামে ঘর
শুনিয়া কাজলা রামা হরিষ অন্তর।
নিজ নাম শুনিয়া কাজলা কুতুহলে
সহী সহী বলিয়া মনসা লৈল কোলে।
সহেলা করিব দুহে আনন্দবদনে
নানা দ্রব্য আনিয়া আনিল আইয়োগণে।
নানা বাস্ত গন্ধ পুষ্প আনিল কাজলা
পরম সানন্দে দুহে করিল সহেলা।
মনসার মায়া জে বুঝিব কোন জন
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণ॥

## সিন্ধুড়া রাগ

দুই সহী কোলাকুলী অতিশয় কুতুহলী
মনসা লইয়া গেল ঘর
সহির রন্ধন সজ্জ করিল উত্তম কার্য্য
স্নান হেতু আইল সরোবরে।
বলে পদ্মা মায়া করি রত্ন[ময়] দিব্য পুরী
কেমনে বঞ্চসি একেশ্বরী
কাজলা বলয়ে সহী মোরে কী বলসি তুই
পুত্র আছে রূপের মুরারি।
সঙ্ক-ধন্বন্তরি ছিল পদ্মার বিবাদে মৈল
তাহার জ্ঞান মোর পুত্র জানে
রাজারে বিদায় করি এখনি আসিব পুরী
দেখিয়া জাইয় নিজ স্থানে।
রন্ধনের সজ্জ হইল· স্নানেতে মনসা গেল
প্রবেশিল সরোবরকুলে
রাজারে বিদায় করি ধনা মনা আইসে পুরী
দেখিয়া মনসা কুতুহলী।
মনসা জানিল মনে ধনা মনা দুই জনে
এইক্ষণে বধিব হেলায়
বিষতিয়া ছিলা হাথে বুঝাইয়া নানামতে
লুকাইয়া এড়িল ধুলায়।
বিষতিয়া ক্রোধমুখি লোক ধর্ম কৈল সাক্ষী
প্রথমে ধনার পদে খায়
কড়িয়া আঙ্গুলে খাএ সাপ সাপ ডাকে ভএ
নির্ঘাত ভারিল মনসাএ।
বিস্ময় হইয়া ত্রাসে মনা দেখিবারে আইসে
কৈ সাপ লুকাইল কোথায়
মনা ধুলা ঠেলে পায় তার পদ-অঙ্গুলি খায়
কোলাকুলি কাঁদেন তথায়।

পদ্মা ভারে নিরন্তর বিষ জ্বলে কলেবর
দুই ভাই হইল কাতর
নিশ্চয় মরণ জানি কান্দেন প্রমাদ গণি
দেখিতে হারাইনু প্রাণেশ্বর।
গুরু ধন্বন্তরি ছিল মনসার বাদে মৈল
তবে আমা বিড়ম্বিল বিধি
দ্বিজ বিপ্রদাস ভণে ধনা মনা দুই জনে
জানি শুনি পাইল কুবুদ্ধি ॥

১০

কম্পিত শরীর তার নয়নেতে পানী
ধনা বলে মনা ভাই না দেখি জননী।
জানিয়া এমত বুদ্ধিহত হইল মোরে
কোথায় সম্ভবে বাদ দেব আর নরে।
নিশ্চয় মরণ আজি আমা দুহাকার
মনসা সহিত হট রক্ষা নাহি আর।
খড়্গ ভেদিয়া বিষ লোমে লোমে চড়ে
অবশ হইল অঙ্গ মুখে নাল পড়ে।
চৌদিকে কুহড়ি চাপে অরুণ লোচন
ডাকিলে প্রবোধ নাহি না স্ফুরে বচন।
ঢলিয়া পড়িল দুহে উত্তর-শিয়রে
দুহা বধি গেলা দেবী কাজলা গোচরে।
এক অপরূব সহী কহি গো তোমারে
প্রমাদ দেখিয়া আইনু সরোবরতীরে।
দুইটি কুমার শোভে নানা অভরণে
কোলাকুলি ঢলিয়া পড়্যাছে সেইখানে।
কত কত লোক তাহা নেহালিয়া জায়
কেহ বলে ধনা মনা মালিনী-তনয়।
ইহা শুনি কাজলা হৃদয়ে হানে হাত
আশ্চম্বিতে মুণ্ডে জেন পড়ে বজ্রাঘাত।
পুত্র পুত্র বলিয়া আর্তনাদ ডাক ছাড়ি
মোর দুই পুত্র সই কিছু নাহি নড়ি।
মনসা সহিত পুত্র সদাই বিবাদ
আন নহে বিষহরি করিল প্রমাদ।
বিগলিত কেশপাশ ধাইল হুতাশে
সরোবরতীরে গেল পাগলের বেশে।
নাড়িয়া পুত্রেরে দেখে চৈতন্য না পাইয়া
নির্ঘাত পড়িল ক্ষিতি তনু আপসায়্যা।
প্রসারিয়া দুই বাহু পুত্র লৈল কোলে
ঝাপিলেক রাহু জেন চন্দ্রের মণ্ডলে।
বিমর্ষ হইল কান্দিবারে নাহি বল
নিরখিয়া পুত্রমুখ পরাণে বিকল।
হেনকালে পদ্মা তারে বলেন প্রবোধ
না কর বিষাদ সহি শুনহ সম্বোধ।
বাপ মোর মহাগুণী বিদিত সংসারে
তার কিছু কিছু বিদ্যা শিখাইল মোরে।
বিদ্যার পরীক্ষা আমি কিছু নাহি জানি
জিয়ে বা না জিয়ে তাহা দেখিব এখনি।
সভয় কাজলা পুত্র কোলে হৈতে থুয়্যা
সহির চরণ ধরে সর্বাঙ্গ লোটাইয়া।
পদ্মা বলে আলো সহি সত্য কর তুমি
তোর দায় নাহি পুত্র লইয়া জাইব আমি।

শোকেতে পাগল রামা সত্য কৈল তাএ
জিয়াইয়া লহ পুত্র মোর নাহি দাএ।
তবে পদ্মা পদ্মাসনে বসিল তুরিতে
ধনা মনা চাহে দেবী নিরক্ষর তন্ত্রে।
দ্বিজ বিপ্রদাস কহে পদ্মা-পদ ভাবি
জনমে জনমে মাতা তব পদ সেবি॥

## ১১

### মন্ত্রজাত

ত্রিপুর-দহনে হর অগ্নি উঠে চক্ষে
দানব পুড়িয়া অগ্নি পৃথিবীতে থাকে।
পৃথু রাজা পৃথিবী দুহিলা জেই কালে
দুহিয়া নাগেরে বিষ দিলেক পাতালে
সেই বিষ বাসুকি দিলেন মোর ঠাঞি
শুন শুন বিষ তোমা জর্ম-কথা কই।
হর হর বিষ ধনা-মনা অঙ্গে হর
বিষহরির আজ্ঞায় ঘায়-মুখে মর।
সমুদ্রে জর্মিল বিষ কপিলার ক্ষীরে
দেবগণ মেলি তাহা দিল বাসুকিরে।
রক্তের পরশে বাউ জীবজন্তু কায়
তন্ত্রে মন্ত্রে মর বিষ ধর্মের আজ্ঞায়।
সমুদ্র-মথনে জন্মে কালকুট বিষ
গণ্ডুষ করিয়া তাহা পিয়ে জগদীশ।
বাপে ঝিয়ে কহি তোর আন্তের কাহিনী
হরের আজ্ঞায় বিষ কাটো হও পানি।
বিনতা জিনিল কদ্রু বিষের কারণ
জন্মিয়া গরুড় কৈলা নাগের গঞ্জন।
সাগরের মধ্যে হয় কুরলের স্থান
কুরলের নামে বিষ হএ কম্পবান।
আস্তনাথ রূপে প্রভু কহিল গোসাঞি
কুরলের নামে বিষ ঘা-মুখে নাই।
উর্ধ্বা করি ফিরে কঙ্ক আকাশ উপর
তাহার পরশে বিষ কাঁপে থরথর।
তাহার পরশে ভস্ম হএ ত গরল
কঙ্কের আজ্ঞায় বিষ জাও রসাতল।
নাগ-বাচা শিক্ষা ঝাট জপে পদ্মাবতী
বিষতিয়া আনি বিষ নৈল শীঘ্রগতি।
কলেবরে প্রাণ দিয়া দিলেন হুঙ্কার
উঠিয়া বসিল দুহে মালির কুঙর।
মনসা বলেন সহি শুন মোর বাণী
পুত্র লৈয়া জাই ঘরে দেহ ত মেলানি।
দ্বিজ বিপ্রদাস বলে ভাবিয়া জগতি
অন্তকালে হয় জেন পদ্মা-পদে গতি॥

## ১২

### রাগ পাহিড়া

মনসা বলেন সহি বিশেষ তোমারে কহি
বিদায় মেলানি দেহ মোরে
বেলা হইল অবশেষ বহু দূর মোর দেশ
পুত্র লৈয়া জাই নিজ ঘরে।

দেখিতে পুত্রের মুখ কাজলা হৃদয়দুঃখ
শুন সহি নিবেদি তোমারে
তুমি মোর প্রাণ-সই নিবেদি তোমার ঠাঞী
একখানি পুত্র দেহ মোরে।
সইর চরণ ধরি কাজলা বিলাপ করি
সকাতরি গোচরি তোমারে
মোর পুণ্য ভাগ্য ফলে তোমা হেন সহি মিলে
পার কর এ দুঃখসাগরে।
মনসা বলেন সহি বিশেষ তোমারে কহি
তেজ মায়া কর অবধান
সত্য লঙ্ঘে জেই জন শুন তার বিবরণ
কুম্ভীপাকে হয়ে তার স্থান।
সত্য করি লঙ্ঘ পুন কেন কহ অকারণ
এ তোমার নহে ব্যবহার
কেন বল সবিনয় লোক-ধর্ম নাহি ভয়
তেজ মায়া চল নিজপুর।
কাজলা বলএ শুন সত্য না লঙ্ঘিব পুন
দুই পুত্র বটে ত তোমার
হও মোরে কৃপামই মাগিনু তোমার ঠাই
দয়া করি দুঃখে কর পার।
না দেখি পুত্রের মুখ ভাবিয়া পরম দুঃখ
মরিব পুত্রের দুঃখ শোকে
আমার স্ত্রীবধ-ভাগে তোমার উপর লাগে
ভালাই না চাহ ধর্ম-লোকে।
জত কাল ক্ষিতিবাসী হইব তোমার দাসী
ভক্তিস্তুতি করিব বিধানে
তুমি মোর হইলা ধাতা হও মোরে কৃপাদাতা
ছোট পুত্র মোরে দেহ দানে।
ওথা চাঁদো নৃপবরে শুনি আইসে দেখিবারে
ইহা শুনি মনসা চিন্তিত
ধনা মনা ধরি করে চলিলেন রথ-ভরে
দ্বিজ বিপ্রদাস বিরচিত॥

## ১৩

### পয়ার

মনসার মায়া জানি কাজলা মাল্যানি
বিষাদ ভাবিয়া কান্দে পড়িয়া ধরণী।
হরিল দুর্লভ পুত্র না দেখিব আর
সহি-রূপে আসি পুত্র হরিল আমার।
কার মন্দ কৈনু মুঞি কেবা দিল শাপ
তথির কারণে মোর হইল এত তাপ।
দেখিতে দেখিতে পুত্র হারাইনু নিধি
ললাট চিরিয়া দেখ কী লিখিল বিধি।
ধরণী লোটাইয়া রামা করয়ে ক্রন্দন
হেন কালে চাঁদো রাজা জিজ্ঞাসে কারণ
কহিল সকল কথা চাদোর গোচরে
শুনিয়া বেথিত রাজা কহে কাজলারে।
তোর বধূ হইল কানী বিদিত সংসারে
বিভারাত্রে পতি এড়ি পলাইল তারে।
তোমার কুমার দুই সুন্দর দেখিয়া
স্বামী করিবারে কানী লইল কাড়িয়া।
মাল্যানি বলএ শুনি চাঁদোর বচন
মোর দুই পুত্র মৈল তোমার কারণ।
দেবতার নিন্দা কর অজ্ঞান নৃপতি
এহো লোকে দুঃখ-শোক মৈলে অধোগতি।
নৃপতি ভর্ছিয়া রামা সঙ্কলে ক্রন্দন
পুত্রের মমতা ছাড়ি গৃহে আগমন।
সিজুয়া শিখরে পদ্মা ধনা মনা লইয়া
দুই ভাই রাখিলেন সেবক করিয়া।
বিক্রম টুটিল চাঁদো নাহি অহঙ্কার
ধনা মনা বধ হইল মালির কুমার।
নেতো পদ্মা দুহে বসি পরম হরিষে
করেন জুগতি চাঁদোর পুত্র বধ আশে।
জেই শুনে ভণে গাএ পদ্মার মঙ্গল
ধন পুত্র বৃদ্ধি হএ সর্বত্র কুশল।
জনমে জনমে সেবি পদ্মার চরণ
এথনে রহিল গীত বিপ্রদাস গান ॥

সাত পালা সমাপ্ত

# অষ্টম পালা

১

## পয়ার

জত মন্দ বলে চাঁদো মনসার প্রতি
নেতোর সাক্ষাতে গিয়া কহে পদ্মাবতী।
শুন হেরো বলি নেতো প্রাণের ভগিনী
নরে মন্দ বলে কত সহিব পরানি।
জত অহঙ্কার কৈল সব কৈল দূর
তমু চাঁদো মোরে মন্দ বলএ প্রচুর।
না করিল মোর পুজা চাঁদো নৃপবর
কি করিব যুক্তি মোরে বলহ সত্বর।
এতেক শুনিয়া নেতো ভাবিল অন্তরে
নিগদে মধুর ভাষে মনসা গোচরে।
শুন শুন বিষহরি স্থির করি মন
কেন তুমি এত দুঃখ ভাব কী কারণ।
অবিরত দর্প করে চাঁদো নরপতি
এক যুক্তি বলি তাহা কর অবগতি।
চন্দ্র সম ছয় পুত্র আছয়ে রাজার
তাহা বধি টুটাও চাঁদোর অহঙ্কার।
শুনিয়া নেতোর বাক্য দেবী বিষহরি
সাধু সাধু প্রশংসিলা নেতো-কর ধরি।
হৃদয় ভাবিয়া পদ্মা স্থির করি মন
হাঁকারিয়া আনে দেবী জত নাগগণ
প্রবীণ অনন্ত নাগ বাসুকি তক্ষক
শঙ্খ পদ্ম কদম্বাদি কুমুদ অন্ধক।
ধনঞ্জয় কর্কট কুলীর মহাবলী
হালাই কালাই আইল গন্ধজয়কালি।
বেতাছাড় আইল আর আড়িয়াল বঙ্কা
আইল আড়াইরাজ দেখি লাগে শঙ্কা।
বোল চিতি ধামাই আইল অষ্ট বোড়া
গোখুরা উদয়কাল তেজবন্ত ধোড়া।
দশ দিগ জুড়িল বিষম সর্প দল
মেঘ সম ঘোর নাদে গর্জএ প্রবল।
সিংহনাদ করে নাগ বিষম আরম্ভ
দেবাসুর কম্পমান দেখি নাগদম্ভ।
মনসা বলেন নাগ শুনহ কারণ
পুত্রদম্ভে নিন্দে চাঁদো মোরে সর্বক্ষণ।
কোন নাগ পাঠাইব চম্পকনগর
দংশিয়া কে দিবে মোরে চাঁদোর কুমার।
জেই মাত্র মনসা কহিলা দৃঢ় কথা
ভয়যুক্ত হইয়া নাগ হেট করে মাথা।
সভয় হইয়া নাগ বলে করপুটে
আপনি ত স্থির নহো চাঁদোর নিকটে।
চাঁদো রাজা নাগ পাইলে বধিব জীবন
কেমনে বধিব গিয়া চাঁদোর নন্দন।
নাগের বচনে কোপে মনসাকুমারী
বধিব সকল নাগ বিষ সব হরি।
হেনকালে ধোড়া বলে পদ্মারগোচরে
দংশিয়া চাঁদোর পুত্র দিব গো তোমারে।
ধামাইর রথখান দেহ তো আমায়
তবে অতি শীঘ্রগতি জাইব তথায়।
হরিষে মনসা তারে কৈলা পুরস্কার
যাত্রা করি ধোড়া নাগ কৈল আগুসার।
ধামাইর রথখান করি আরোহণ
চম্পকনগরে আসি দিল দরশন।
প্রথম আষাঢ় মাস বরিষা প্রবেশ
জলে স্থলে প্রচুর বরিষে সর্বদেশ।
মৎস্য অনুসারে জায় লোক রড়ারড়ি
আলি বান্ধি ঘাই কাটী পাতয়ে দোহাড়ি।
ভেক-ডাক শুনি ধোড়া প্রাণে স্থির নহে
রথে বসি ধোড়া নাগ নেহালিয়া চায়।

কুবুদ্ধি পাইল ধোড়া হইল বিফলে
রথেরে বিদায় দিয়া ঝাপ দিল জলে।
ডুবে ডুবে ভ্রমি বুলে হরিষ অন্তরে
খেদাড়িয়া ভেক মৎস্য ভরয়ে উদরে।
মৎস্য-সুখে ধোড়া নাগ আপনা পাসরে
খর সোঁতে সাভাইল দোহাড়ি ভিতরে।
মৎস্য খাইয়া নিদ্রা জায় হরিষ অন্তরে
গগনে হইল বেলি দ্বিতীয় প্রহরে।
হাল মেলি কৃষাণ সত্বরে ধাইয়া আইল
হরষিত মনে গিয়া দোহাড়ি তুলিল।
নিদ্রাভঙ্গ হইল নাগ উঠে ফোফাইয়া
হাথে হইতে দোহাড়ি ফেলিল ভয় পায়্যা
সাপ সাপ করিয়া ভয়ে ডাকিল তথন
কি কি বলিয়া সব ধাইল কৃষাণ।
উপনীত হইল দোহাড়ি বিদ্যমান
সাপ মারিবারে সভে করিল অনুমান।
সকল কৃষাণ বলে হাথে ঠেঙ্গা লইয়া
দোহাড়ি সহিত সাপ মার ঠেঙ্গাইয়া।
জাহার দোহাড়ি সে ভাবে মনে মনে
নতুন দোহাড়ি মোর ভাঙ্গিব কেমনে।
দোহাড়ি পিছাড়ি বন্ধ খসায়্যা কৃষাণ
হাথে ঠেঙ্গা লইয়া দাণ্ডাইল বিদ্যমান।
জখন দোহাড়ি হইতে জায় পলাইয়া
সেইখানে সাপেরে মারিব ঠেঙ্গাইয়া।
শুনিয়া সম্ভ্রম নাগ করএ ক্রন্দন
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণ ॥

২

মালসী রাগ

আজি কেন পাপ বিধি মোরে অনুসার
প্রবীণ শতেক পাপ করম আমার।
দৈবনির্বন্ধ মোর না জায় খণ্ডন
অজুগতি লোভ হেতু হারাইনু জীবন।
কান্দিতে কান্দিতে ধোড়া বিষাদ ভাবিয়া
কোন কর্ম কৈনু মুঞী দোহাড়ি সাঁভায়্যা।
বড় বড় নাগ আছে বিক্রমে প্রবল
জাহার ফণায় ঢাকে গগনমণ্ডল।
হেন সব নাগগণ গেল পলাইয়া
আপনা খাইনু আমি আরতি মাথায়্যা।
নিশ্চয় মরণ মোর নিখিল গোসাঞী
বিষম ঠেঙ্গার ঘায় প্রাণরক্ষা নাই।
মোর কর্ম দৈবদোষে হেন শাস্তি ফলে
নিজ কার্য্য হেলা দিয়া ঝাপ দিনু জলে।
রক্ষ মহেশ্বরসুতা কর প্রতিকার
এ ঘোর সঙ্কটে প্রাণ রক্ষহ আমার।
কেমন মোচন হয়ে দৈব-নির্বন্ধন
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণ ॥

৩

কল্যাণ

অরুণ পূর্ণিত বেলি তৃতীয় প্রহর
ক্ষুধায় তৃষায় সব হইল ফাফর।
উর্দ্ধমুখ হইয়া সব বেলি পানে চায়
দোহাড়ি হইতে ধোড়া বাহিরে পলায়।
এক ডুবে ছাড়াইল বিঘা দশ বিশ
কত দূর গিয়া নাগ মনে বিমরিষ।
ভাবিয়া চিন্তিয়া নাগ না পাএ পিরিতি
না জানি কি করে আজি দেবী পদ্মাবতী।
ভয়যুক্ত ধোড়া নাগ ধায় তরাতরি
উপনীত হইল মনসার বরাবরি।
কাতর হইয়া নাগ কাঁপে থরহর
সকল বারতা কহে পদ্মার গোচর

শুন গো ঈশ্বরসুতা নিবেদন করি
জাইতে নারিনু মুঞি চাঁদোর নগরী।
রাজার মন্ত্রণা কিছু বুঝন না জায়
পথে ফাঁদ পাতি বন্দী করিল আমায়।
মারিবার অনুবন্ধ করিল আমারে
পলাইয়া আইনু অনেক পরকারে।
এতেক শুনিয়া রুষ্ট হইল পদ্মাবতী
দুই চক্ষু রক্তবর্ণ উঠে শীঘ্রগতি।
কোপে পদ্মা মারে তারে নাথি দশ বিশ
কাড়িয়া লইল তার জত ছিল বিষ।
শাপ দিল মর্তে গেল নির্বিষ হইয়া
বসিল মনসা অতি বিষাদ ভাবিয়া।
কালি-নাগিনী কহে পরিহার করি
কিসেরে বিষাদ ভাব ত্রৈলোক্য-ঈশ্বরী।
ক্ষিতিতলে কোন কর্ম অসাধ্য আমার
না কর বিষাদ আমি বধিব কুমার।
উল্লাসিত মনসা নাগিনী কৈলা কোলে
নানা বিধি প্রকারে তুষিয়া প্রিয় বোলে
তোমা হৈতে মোর কার্য্য হইবে সুসিদ্ধি
তোমার অসাধ্য নাহি তুমি মহাবুদ্ধি।
বিলম্বে কী ফল আর নড় শীঘ্রগতি
দেবীর মধুর বাক্য নাগ হৃষ্টমতি।
শুভক্ষণে যাত্রা করে কালি-নাগিনী
স্বস্তিক মঙ্গল পড়ে জয়জয় ধ্বনি।
সুবুদ্ধি কুবুদ্ধি লইল নিদালি ঘুমালি
মর্তপুরে প্রবেশ করিল জয়কালি।
দিনমণি অস্ত গেলা প্রদোষ সময়
হেনকালে নাগিনী চাঁদোর পুরী জায়।
প্রবেশে চাঁদোর পুরে প্রধান মন্দিরে
চালের বাতায় গিয়া রহে ধীরে ধীরে।
ভোজন করিল তবে জত পরিজন
জার জে শয়নস্থানে করিল শয়ন।
আনন্দে শয়ন কৈল ছয় সুকুমার
দংশিবারে নাগিনী করিল অনুসার।
নানারঙ্গে বঞ্চয়ে চাঁদোর পুত্রগণ
দেখিয়া বলয়ে নাগ বিপ্রদাস গান॥

## ৪

### পাহিড়া রাগ

সর্বানন্দ নাম সর্বগুণধাম
রাজার জ্যেষ্ঠ নন্দন
রমণী-পুরুষে নিদ্রিত হরিষে
দেখি কৈল আগমন।
সর্বাঙ্গসুন্দর নাম পুরন্দর
পাশা খেলে ভার্য্যা সনে
দেখি তার মুখ কালী মহাদুখ
চলিল বিষাদ-মনে।
দেখিয়া সুন্দর ব্যথিত অন্তর
চাঁদোরে বলে কুবাণী

পদ্মা সঙ্গে বাদ কৈল পরমাদ
হেন পুত্র মরে কেনি।
অপর মন্দির তনয় সুন্দর
রমণী-রঙ্গরসে
তাহা দেখি কালী দয়ায় আকুলি
জায় আর গৃহবাসে।
সর্বাঙ্গসুন্দর রত্ন অলঙ্কার
রমণী পুরুষে বঞ্চে
নাম বিদ্যানন্দ সদাই আনন্দ
শৃঙ্গার-কৌতুকে আছে।
আর ঘরে জায় নারায়ণ তায়
পূগপূর্ণ পূরি মুখে
কনেষ্ট নন্দন নাম জনার্দন
আর ঘরে রহে সুখে।
রমণী পুরুষে বঞ্চয়ে হরিষে
নাগিনী দ্রবিদ মনে
এরূপে দংশিতে নাহি লএ চীতে
দ্বিজ বিপ্রদাস দুখে ভণে॥

৫

পয়ার

দয়ায় আকুলা কালি পাড়ে গালাগালি
মনসা নিন্দিয়া চাঁদো কোন কর্ম কৈলি।
হেলায় শ্রদ্ধায় যদি পূজ বিষহরি
তবে কেন মরে মোর রূপের মুরারি।
নিদালি ঘুমালি তবে দিল পুরিজনে
শিয়রে বসিল কালি দংশিবার মনে।
দেখি কুমারের রূপ বেথিত অন্তরে
না দিব দন্তের ঘাত বধিব প্রকারে।
রসইশালাএ নাগ গেল শীঘ্রগতি
ঘুচায় অন্নের শরা বিষাদিত মতি।
বহু বিমরিষ করি অন্নে এড়ে বিষ
গুপ্তবেশে নাগিনী রহিল বিমরিষ।
প্রভাত সময় উঠে ছয় যুবরাজ
পড়িবারে জায় সুখে গুরুর সমাজ।
ভয়ে কালি-নাগিনী ভাবয়ে মনে মন
বিষ অন্ন খায়্যা পাছে মরে পরিজন।
কার্য্যসিদ্ধি নহিল হইল লজ্জা মোরে
কুবুদ্ধি লইয়া নাগ চলিল সত্বরে।
জথায় পড়িতে জায় ছয় যুবরাজ
কুবুদ্ধি লইয়া নাগ দিল তার মাঝ।
ছয় ভাই জুগতি করিয়া সেইখানে
উপনীত হইল মায়ের বিদ্যমানে।
মায়ের অগ্রেতে সভে কহে পরিহারে
অন্ন খায়্যা জাব মোরা পড়িবার তরে।

শুনিয়া সনকা রামা বধূ প্রতি বলে
স্নান করি আসি অন্ন দেহ কুতুহলে।
সনকার বাক্যে বধূ চলিল তুরিতে
সরোবরে গেলা সভে হাসিতে খেলিতে।
অপস্বরী কিন্নরী জিনি রূপের তুলনা
তপ ছাড়ি ব্যাকুল হইল মুনিজনা।
নিজসুখে করে সভে অঙ্গের মার্জন
দেখিয়া সকল লোক মোহিত মগন।
তপত কাঞ্চন জিনি বরণ উজ্জ্বল
শশী জিনি পূর্ণ আভা বদনমণ্ডল।
তিল ফুল জিনি নাসা খঞ্জননয়ানী
ভুরুযুগ শোভা করে কামধনু জানি।
দশন মুকুতা-পাঁতি অধর সুরঙ্গ
মৃণাল জিনিয়া ভুজ মদন-তরঙ্গ।
কনক কমল-কলি পীন পয়োধর
ক্ষীণ মধ্য নিতম্ব নিবিড় মনোহর।
রম্ভা তরু জিনি উরু চরণে নূপুর
রুনুঝুনু বাজে অতি শুনিতে মধুর।
সভে এক মেলি হৈয়া জলক্রীড়া করে
ফুটিল কমল জেন সরোবরনীরে।
নানারত্ন-মণিময় রত্ন অভরণ
হীরা মণি চুনি দীপ্ত করিছে সঘন।
জলক্রীড়া করি সভে উঠিল ডাঙ্গায়
আস্তে ব্যস্তে সহচরী বসন জোগায়।
ছয় বধূ স্নান করি চলিল তুরিত
রসইশালায় গিয়া হইল উপনীত।
সুগন্ধি সুপক্ক তৈল মর্দন করিয়া
ছয় ভাই স্নানে গেল হরষিত হইয়া।
জলক্রীড়া করিয়া সানন্দে কৈল স্নান
জার জেই যোগ্য বস্ত্র দাসেতে জোগান।
সুগন্ধি চন্দন পুষ্পমাল্য অঙ্গে সাজে
সরোবর হইতে আইল পুরী মাঝে।
ভোজনের স্থান হইল বিচিত্র আসন
সানন্দে বসিলা সভে করিতে ভোজন।

পঞ্চত্ব আগল উপসন্ন হইল কাল
কিছুই না জানে কেহ এতেক জঞ্জাল।
সুবর্ণের থালে অন্ন ব্যঞ্জন পুরিয়া
প্রত্যক্ষে সভারে বধূ দিলেক আনিয়া।
কাল অন্ন দেখিয়া করএ অনুমানে
ছয় ভাই বসিয়া ভাবয়ে মনে মনে।
ডাকিয়া জিজ্ঞাসে সভে জননীর প্রতি
কাল কেন দেখি অন্ন কহ শীঘ্রগতি।
কুবুদ্ধি সনকা রামা বুঝায় পুত্রেরে
হস্ত পাথালিল বধূ থালের উপরে।
সেই জল অন্নে দিল হইয়া বিসরণ
না কর বিস্ময় পুত্র করহ ভোজন।
এক ভাই বলে সভে শুনহ বচন
পরীক্ষিয়া এই অন্ন করিব ভোজন।
সভে বলে জননীর আজ্ঞা লঙ্ঘি নাই
অন্ন খা[ই]ব তবে জে করে গোসাঞী।
জ্যেষ্ঠ ভাই সর্বানন্দ কহে সভা প্রতি
ভদ্রাভদ্র হউক সভার একগতি।
একে কালে সভে অন্ন করিব ভোজন
সভে মেলি সত্য করি দৃঢ় করি মন।
গণ্ডুষ করিলা পঞ্চ ভাই ছয় জন
জিব্ভায় ভেদিল বিষ চমকিত মন।
কিছু অন্ন খায় মাত্র ছয় সহোদর
জিব্ভা আড়াইল অন্ন না জায় উদর।
অন্ন তেজি ছয় ভাই ভাবয়ে বিষাদ
দেখিতে দেখিতে ভাই পড়িল প্রমাদ।
বচন না আইসে মুখে ঘোর দুই আখি
গরল ভক্ষিনু ভাই হেন প্রায় দেখি।
কুবুদ্ধি পাইল পথে পড়িবারে জাইতে
নেউটিয়া ছয় ভাই আইনু মরিতে।
কোলাকুলি ছয় ভাই করেন ক্রন্দন
নিশ্চয় জানিল রক্ষা নাহিক জীবন।

পরলোকে জাই ভাই চিন্ত নারায়ণ
এহো লোকে এই বিনে নাহী দরশন।
পুত্রের ক্রন্দন তবে শুনিয়া সনকা
প্রমাদ গণিল রানী মুখে নাহী রা।
পুত্র পুত্র বলি রানী ডাকে ঘনে ঘন
জননী চাহিয়া সভে করেন ক্রন্দন।
প্রমাদ পড়িল তব ছয় পুত্র লৈয়া
বিপ্রদাস বলে পদ্মা-চরণ ধ্যায়াইয়া।

৬

পটমঞ্জরী

ভক্ষণ করিয়া অন্ন কাল হইল উপসন্ন
লোমে লোমে ভেদিল গরল
বিষম বিষের জ্বালে হৃদয় জঠর জ্বলে
শরীরে নাহিক আর বল।
কেহ বৈসে কেহ উঠে কেহ শোএ ধরা-পিটে
কেহ কেহ করে বিমরিষ
কেহ কেহ বলে ভাই ঘন কেন উঠে হাই
নিশ্চয় ভক্ষণ কৈনু বিষ।
জননী করিয়া কোলে বিষাদ ভাবিয়া বলে
এ দুঃখে কেমনে আজি তরি
থরহরি কাঁপে প্রাণী বদনে নাহিক বাণী
দুই আখি মেলিতে না পারি।
ছয় ভাই তেজে ভাত বসনে মুছিল হাথ
খিতি-তলে শুইল সকল
উন্মত্ত পাগল বেশ কেহ নাহি বাঁধে কেশ
ছয় বধূ হাসিয়া বিকল।
বিষ ভ্রমে কলেবরে কেহ কাঁপে থরথরে
কেহ দূরে ফেলায় বসন
কেহ মা বলিয়া ডাকে কার রা নাহিক মুখে
কেহ কেহ করয়ে ক্রন্দন।
কেহ সকাতর হৈয়া হৃদয় বেদনা পায়্যা
জননী চাপিয়া ধরে কোলে
কেন গো জননী হেন কহ মোরে সন্বিধান
সর্বাঙ্গে অনল হেন জ্বলে।

থরহরি কাঁপে গা প্রাণদান দেহ মা
হের দেখি সংসার অসার
জাই হের পরলোক দেখিতো তোমার মুখ
দরশন নাহি আরবার।
বদন্তি সনকা জায়া না বুঝি পুত্রের মায়া
কিবা খায়্যা পাতিয়াছে কাপ
চিন্তিয়া সনকা ভয় তেতুলি গুলিয়া দেয়
আনল জ্বালিয়া দেয় তাপ।
তেতুলি-অগ্নি স্পর্শে সর্বাঙ্গ জ্বলিল বিষে
ছয় ভাই হরিল চেতন
ভাবিয়া মনসাদেবী দ্বিজ বিপ্রদাস কবি
ঢলিয়া পড়িল ছয় জন ॥

৭

করুণা

পুত্রের বদন রামা নেহালিয়া চায়
নাড়িয়া চাড়িয়া দেখে চেতন না পায়।
নাসিকা-বদনে কিছু নাহি পায় শ্বাস
পড়িল ধরণীতলে হইয়া হুতাশ।
কান্দে কান্দে সনকা হইয়া ব্যাকুলী
কে হরিয়া লৈল পুত্র সোনার পুথলি।
একে কালে কোন পাপে হৈল যমদণ্ড
স্বর্ণগিরি ভাঙ্গি জেন হৈল খণ্ডখণ্ড।
না জানি পুত্রের শোক জন্মিয়া সংসারে
কে মোরে ফেলিল বান্ধি এ শোকসাগরে।
নিষ্ঠুর পদ্মার নাগে পুত্র মোর দংশে
তর্পণ করিতে ক্ষিতি না থুইল বংশে।
অনাথিনী করি পুত্র এড়ি জাহ মোরে
কেন বা পাপিষ্ঠ প্রাণ আছয়ে শরীরে।
বারেক পৃথিবী মোরে দেহ তো বিদার
তথি প্রবেশিয়া হব শোকসিন্ধু পার।
সনকা-ক্রন্দনে কান্দে জতো পুরীজন
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণ ॥

৮

যথারাগ

ছয় কুমারের মৃত্যু ছয়বধূ দেখিয়া
উচ্চস্বরে কান্দে মৃত পতি কোলে লৈয়া।
রোদন্তি যুবতি অতি পতি করি কোলে
রূপগুণ ভাবিতে বুড়িল শোকজলে।
উর্দ্ধমুখে ঝাউয়া দাসী ধাইল সত্বর
নৃপতিরে কহিল গিয়া জতেক আবান্তর।
পুত্রের মরণ শুনি রাজা চমৎকার
শোকেতে কাতর হইয়া করে হাহাকার।
এখনি দেখিনু পুত্র রূপের মদন
কেনি বা পুত্রে হেন বল কুবচন।
ঝাউয়া দাসী বলে রাজা মিথ্যা নহে বাণী
হয় নয় নৃপবর দেখহ আপনি।
তবে চাঁদো রাজা গিয়া তনয় নেহালে
শোকদুঃখে হাহাকার পুত্র লৈয়া কোলে।
রূপে গুণে পুত্র মোর অভিন্ন মদন
হেন পুত্র মৈল মোর তেজিব জীবন।
এখনি দেখিনু পুত্র মরিল এখনি
আন নহে মোর পুত্র লৈয়া গেল কানি।

মনসার নিন্দা শুনি রানী বলে রোষে
সর্বনাশ হৈল রাজা তোর দম্ভদোষে।
হরিল ব্রহ্মজ্ঞান কুবুদ্ধি তোমার
ধন্বন্তরি ধনা মনা মৈল ধুন্ধুমার।
যদি রাজা পুজ তুমি মনসাকুমারী
কেন পুত্র মরিবেক রূপের মুরারি।
ক্রুদ্ধ হৈয়া বলে রাজা চাঁদ অধিকারী
দৈব-দোষে পুত্র মৈল কি করিতে পারি।
তোমা আমা কুশলে থাকিলে দুইজন
দুই সম বৎসরে হবে কএক নন্দন।
তপস্যা করিয়া আমি মাগি লব বর
দ্বাদশ বৎসরে হব ছয় কুলধর।
গণ্ডবেদনাতে জেন মুদ্গরের ঘা
পুত্র পুত্র বলিয়া অধিক বাড়ে রা।
মাজস গড়াও ঝাটো বলে চাঁদো রাজ
ভাসাব কানির মড়া রাখিয়া কি কাজ।
পাত্র মিত্র পুরোহিত বলে সম্বিধান
অগ্নিকার্য্য শ্রাদ্ধ কর শাস্ত্রের বিধান।
তবে চাঁদো রাজা বলে হইয়া ক্রোধিত
দক্ষিণার লোভে সভে কহ অনুচিত।
কানির উচ্ছিষ্ট ধুঁয়া ভ্রমিব নগরে
অপমান কানি তবে বলিব আমারে।
মালাকার ডাকি আনে সেবক সত্বর
মাজস গড়িয়া দেহ বলে নৃপবর।
আজ্ঞা পাইয়া মালাকার নাহি করে হেলা
মাজস করিল সজ্জ আনি রামকলা।
রত্নময় অলঙ্কার ভূষিত কুমার
স্নান করি শোয়াইল মাজস ভিতর।
অনুগত জন কত মাজস ধরিয়া
গুঞ্জড়ি গঙ্গের জলে দিল ভাসাইয়া।
মহাগণ্ডগোল হইল ক্রন্দনের রোল
দুকুলের প্রজালোক কাঁদিয়া বিকল।

মাজসে চড়িয়া কালি হরিষ অন্তর
অবিলম্বে লই আনে মনসা গোচর।
দেখিয়া মনসা মনে হরিষ আপার
যত্নে সম্বরিয়া থুইলা চাঁদোর কুমার।
ভাবিয়া মনসা নেতো করে অনুমান
এখন কেমনে পুজে বল সম্বিধান।
তবে নেতো হৃদয় ভাবিয়া নিরবধি
বিশেষ জানিয়া মনে বলে কার্য্যসিদ্ধি।
অনিরুদ্ধ উষা হরি আন ইন্দ্রপুরে
নথাই জর্মাও তবে সনকা-উদরে।
উজানি নগরে বৈসে সাহে সদাগর
বেহুলা জর্মাও তার রমণী-উদর।
চাঁদোরে বিদায় করো অনুপাম-পাটনে
বহু দুঃখ দিয়া পথে আনিবা রাজনে।
বিবা-রাত্রে নথাই দংশিব লোহঘরে
মৃত পতি কোলে লৈয়া মাজস ভিতরে।
আসিবে বেহুলা ভাসি অমরনগরে
জিয়াইয়া পুনর্বার পাঠাব দেশেরে।
মৃত পুত্র পায়্যা রাজা পুজিব তোমায়
শুনিয়া হরিষ হৈল অস্তিকের মায়।
স্বপ্ন কহিবারে জান চাঁদোর নগরী
দ্বিজ বিপ্রদাস বলে কর জোড় করি॥

৯

## সুহাই

চাঁদো নৃপবর হেতু মায়ার মুরতি
অভিনব পশুপতি হৈলা পদ্মাবতী।
শিরে বিপরীত জটা বিভূতিভূষণ
করেতে ডুম্বুর শিঙ্গা বসোয়া-বাহন।

চলিলা শঙ্করসুতা চম্পকনগরে
হর-বেশ ধরি বৈসে চাঁদোর শিয়রে।
চন্দ্র সূর্য্য জিনি তেজময় ত্রিলোচন
নির্মল ললাটে চন্দ্র উজ্জ্বল সঘন।
বিচিত্র রুদ্রাক্ষ গলে অস্থিমালা সাজে
গঙ্গা তরঙ্গিণী বহে শিরোরুহ মাঝে।
বিভূতি ভূষণ অতি সকল শরীরে
বসিলা ত ভগবতী চাঁদোর শিয়রে।
মায়ায় মোহিয়া তারে কহিল স্বপন
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণ ॥

৯০

পয়ার

কপট করুণা ভাষে চাঁদোরে বুঝায়
আমি মহাদেব তোরে করি পরিচয়।
মনসাকুমারী জত দুঃখ দিল তোরে
সে সব দেখিয়া দয়া লাগিল আমারে।
তোর হেতু জাব আমি অনুপাম-পাটনে
তথায় আইস নৌকা করিয়া সাজনে।
পুনরপি তথা তোরে শিখাইব জ্ঞান
পাইবে সকল জ্ঞান আমা বিদ্যমান।
ধন্বন্তরি ধনা মনা ছয় পুত্র লৈয়া
আসিহ দেশেরে পুন হরষিত হইয়া।
স্বপ্ন কহি মনসা হইলা অন্তর্ধান
নিদ্রাভঙ্গ চাঁদো রাজা হইলা চেতন।
প্রাতঃক্রীড়া নিয়মিত করিল রাজন
তুলসীর পত্র শিরে ললাটে চন্দন।
কনকের ছত্র শিরে বসি দণ্ড-পাটে
পাত্র মিত্র আমাত্য বসিল রাজ-ঠাটে।
পুরোহিত পণ্ডিত আনিল সন্নিধান
স্বপ্ন কহে নরপতি সভা বিদ্যমান।
আজ নিশি অবশেষ দেখি উপদেশ
খণ্ডিল এতেক দিনে মোর দুঃখক্লেশ।
বাপু মহাদেব মোর শিয়রে বসিয়া
পরিচয় দিলা মোরে করুণা ভাষিয়া।
সদয়হৃদয় বাক্য বলিলা আমায়
ঘুচিবে সকল দুঃখ আমার সভায়।
প্রভু বৈলা জাব আমি অনুপাম-পাটন
তথাকারে আইস পুত্র তুরিত-গমন।
তথাকারে গেলে দিবেন মহাজ্ঞান
পুত্র সভে পাব আর ওঝা পরিজন।
তুরিতে করহ মোরে বুহিত্র-সাজন
অবিলম্বে জাব আমি অনুপাম-পাটন।
পাত্র মিত্র বলে সভে শুন নৃপমণি
নৃপতি পাটনে যাত্রা কভু নাহি শুনি।
সনকা রমণী তবে প্রভুরে বুঝায়
এথায় ইন্দ্রের পুরী গেল মনসায়।
পদ্মার চরণ-পদ্ম-মধুগন্ধ লোভে
দ্বিজ বিপ্রদাস তথি ভৃঙ্গরূপে শোভে ॥

৯১

শ্রী রাগ

বিচিত্র নির্মাণ পুরী মহিমা বলিতে নারি
বিশ্বকর্মা নির্মাইল যত্নে
কহিব কতেক লীলা মরকত মণি পলা
প্রবাল মুকুতা নানারত্নে।

ধন্য ধন্য সুরপতি শচী সঙ্গে লৈয়া তথি
বসিয়াছে রসক্রীড়া-সুখে
গন্ধর্ব কিন্নরে স্তুতি সদাই আনন্দমতি
কর্পূর তাম্বুল পূগ মুখে।
ব্রহ্মা বিষ্ণু ত্রিলোচন মুনি ঋষি দেবগণ
পবন শমন দিবাকর
বরুণ অনিল নীল অরুণ কুবের আইল
গণপতি অগ্নি শশধর।
লক্ষ্মী আর সরস্বতী ছায়া সঙ্গে বসুমতী
বসিলা সকল দেবগণ
যক্ষ রক্ষ বিদ্যাধর অপছর কিন্নর আর
বড় হরষিত দেবগণ।
হেনকালে বিষহরি উপনীত সেই পুরী
দেবসভা দেখি আনন্দিত
জনমে জনমে সেবি ভাবিয়া মনসাদেবী
দ্বিজ বিপ্রদাস বিরচিত॥

## ১২

মনসা দেখিয়া অতি সম্ভ্রমে সকলে
বিচিত্র আসনে বসাইলা কুতূহলে।
জিজ্ঞাসিলা সাদরে গমন কি কারণ
হরিষে মনসাদেবী কহেন কারণ।
মর্ত্তপুরে নিন্দা করে মোরে চাঁদো রাজা
তুমি অনুবল হৈলে লই তার পূজা।
অনিরুদ্ধ উষা দেহ সুর-অধিকারী
তবে সে চাঁদোর পূজা আমি নিতে পারি
ইন্দ্র বলে অনিরুদ্ধ আমাত্য আমার
ইহা এড়ি জননী লইয়া জাহ আর।
শুনিয়া মনসাদেবী কহেন তখন
অন্য হইতে মোর কার্য্য নহিবে সাধন।
নৃত্য করিবার আজ্ঞা দেহ বিদ্যাধরে
তালভঙ্গ হইলে শাপ তুমি দেহ তারে।
তবে ইন্দ্র রাজা উষা অনিরুদ্ধ প্রতি
নৃত্য করিবারে আজ্ঞা দিলা শীঘ্রগতি।
আজ্ঞা পায়্যা নানা রঙ্গে সাজে নটবেশ
নটবর-ছাঁদে নাট-স্থানে পরবেষ।
মৃদঙ্গ রবার আর বীণা সপ্তস্বরা
রুদ্র কপিনাস যন্ত্র বাজে মনোহরা।
তাল ধরি নৃত্য করে গায় সুললিত
দৈবযোগে তালভঙ্গ হইল আচম্বিত।
কোপানলে সুরপতি একদিষ্টে চায়
তালভঙ্গ দোষ ইন্দ্র শাপ দিল তায়।
মনসারে আজ্ঞা দিলা সুর-অধিকারী
লৈয়া জাও পাপিষ্ঠ জর্ম্মাও মর্ত্তপুরী।

কান্দে অনিরুদ্র শাপ পাইয়া দারুণ
মৃতাবত বিদ্যাধর সরস করুণ।
পদ্মার চরণে উষা করে পরিহার
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-কিঙ্কর॥

### ৯৩

### গান্ধার

মনসা ধরিল শীঘ্র অনিরুদ্র-করে
তাহা দেখি উষা বালি কান্দিয়া নিস্বরে।
কোন কোন দেবের নয়ানে ধারা গলে
করুণা করয়ে সভে বাড়ে উতরোলে।
কান্দে উষা বালি মনসার ধরি পায়
এড়হ প্রভুর হাত ভজিহে তোমায়।
প্রদ্যুম্ন শ্বশুর মোর কৃষ্ণের নন্দন
নৃত্যগীতরঙ্গে বঞ্চি ইন্দ্রের সদন।
কোন কালে তব পদে দোষ নাহি করি
কেন প্রাণনাথ মোর লৈয়া জাহ হরি।
স্বামী মোর মহাশয় সর্বত্র মহিমা
আপনি ভবানী তুমি নিয়োজিলা আমা।
ক্ষেনেক বিলম্ব কর কহি সর্ব বাণী
দ্বিজ বিপ্রদাস বলে জুড়ি যুগপাণি॥

### ৯৪

### পটমঞ্জরী

শুন গো মনসাদেবী বিশেষে হৃদয় ভাবি
বর দিলা হৈয়া সুবেথিত
কৃষ্ণা চতুর্দশী রাত্রি জে তোমার ভজে পতি
সেই পতি তোমা নিয়োজিত।
দৈব-স্বপনে রতি অনিরুদ্র সংহতি
চিত্রলেখা জানিল বিশেষে
অনেক জতন করি আনিল আমার পুরী
বিবাহ করিল গুপ্ত বেশে।
বেকত গুপত কাজ বাপ মোর বাণ রাজ
পাঠাইল বহু সেনাপতি
প্রভু যুদ্ধ কৈল জত সর্ব সৈন্য হৈল হত
শুনিয়া সাজিল নরপতি।
মহাসংগ্রামের রোষে প্রভু বন্দি নাগপাশে
শুনি কামদেব নারায়ণ
সাজিয়া আইলা পুরি প্রবেশে বাণের পুরী
আগুনের গড় নিবারণ।

রক্ষিতে বাপুর পুরী মহাদেব যুদ্ধ করি
নন্দি আদি করিয়া ভৈরব
হরি হর দুই জন অস্ত্রে অস্ত্রে করি রণ
বাণ রাজা কৈলা পরাভব।
চণ্ডিকা সদয় করি আসি সেই রণস্থলী
রক্ষিবারে বাণ মহারাজে
বস্ত্র এড়ি দিগম্বরী যুদ্ধ নিবারণ করি
হেট মুণ্ডে সভে হৈলা লাজে।
রক্ষিলেন বাণ রাজ তাহার সহস্র ভুজ
প্রভুর বন্ধন বিমোচন
বাণ রাজা আসি তবে মোর বিভা দিল জবে
রত্ন আদি দিল নানা ধন।
বহু স্তুতি করি বাণ পাঠাইল নারায়ণ
হরিষে আইলা দ্বারিকায়
আমারে পীড়িত বিধি তেজিয়া সে সব নিধি
রঙ্গে বঞ্চি ইন্দ্রের সভায়।
শাপ দিল সুরপতি তুমি বাম মোর পতি
তুয়া পায়ে লইল শরণ
তোমার চরণ গতি অন্য নাহি লয় মতি
দ্বিজ বিপ্রদাস বিরচন॥

৯৫

পয়ার

দেবী বলে পূর্বকথা কর অবধান
অনেক বৎসর মোরে করিলা সেবন।
তবে বর দিলা আমি বেথিত-হৃদয়
তিন জন্মে মোক্ষ বর পাইবা নিশ্চয়।
তোহার প্রথম জর্ম উজনি নগরে
পূর্ব জাতি বিসরণ নহো মোর বরে।
তুমি রত্ন তব পিতা পুষ্পরাজ রাজা
বিবিধ প্রকারে আমা করিলে [ত] পূজা।
তবে আর জর্ম এই বাণ রাজা ঘরে
অনিরুদ্ধ জর্ম এথা রতি[র] উদরে।
রাজ-ভোগে বিসরিলা আমার সেবন
এই জর্ম মোক্ষ বর পাব দুইজন।
এখনে জর্মিবা সাহে সুমিত্রা-উদরে
বেহুলা তোমার নাম উজানি-নগরে।
লখিন্দর নাম জর্ম চম্পকনগরে
চান্দোর হইব পুত্র সনকা-উদরে।
চাঁদোরে সিজাইয়া দিবা লোহার কলাই
লোহার মন্দিরে সাপে খাইবে লখাই।

মাঞ্জসে ভাসিয়া জাবে আমা বিন্তমানে
নৃত্য করি লখাই জিয়াইবে দেবস্থানে।
চাঁদোর ছয় পুত্র আর দিব জিয়াইয়া
দেশে জাইতে নৌকা ধন দিব ত তুলিয়া।
চাঁদোরে বুঝাইয়া পূজা করহ প্রচার
মোক্ষবর পাইয়া আসিবা পুনর্বার।
না কর বিলাপ সতি কর আগমন
ওথা কামদেব শুনি পুত্রের মরণ।
অবিলম্বে আসি কাম ইন্দ্রের ভুবন
দেখিয়া পুত্রের মুখ বিষাদবদন।
পদ্মার চরণপদ্ম-মধুগন্ধ-লোভে
দ্বিজ বিপ্রদাস তথি ভৃঙ্গরূপে শোভে॥

৯৬

কৌ রাগ

পুত্রের বদন দেখি কামদেব [ম]হাদুখি
মনসারে বলে রুষ্টবাণী
দেব হইয়া বাদ কর মানবে জিনিতে নার
পুত্র মোর লইয়া জাও কেনি।
এড়হ আমার পুত্র রূপ-মুরারি
কেনো পুত্র লইয়া জাও হরি।
জর্মিয়া দেবের পুরে কারো মন্দ নাহি করে
কারো ধন নাহি করে চুরি
রতির নন্দন হএ তব সঙ্গে কিবা দায়
কেনো পুত্র লই জাও ধরি।
বিন্তাধরগণ সঙ্গে নৃত্য গীত নানা রঙ্গে
নিবসে ইন্দ্রের বিন্তমানে
ভুবনে দুর্লভসার পুত্র বিনে নাহি আর
না দেখিয়া বঞ্চিব কেমনে।
জননী পুত্রের দেখি হৃদয় পরমদুঃখী
কান্দে রামা অঝর নয়নে
জত বিন্তাধরগণ দেখিয়া বেথিত মন
দ্বিজ বিপ্রদাস বিরচনে॥

৯৭

পয়ার

মনসা বলেন কাম বুঝাই তোমারে
অকারণে তুমি ক্রোধ করিলা আমারে।
নৃত্য করে অনিরুদ্ধ ইন্দ্রের সভায়
তাল-ভঙ্গ হৈল সাঁপ দিল দেব-রায়।
বিশেষ আমার কার্য্য আছে মর্তপুরী
এই হেতু তোষে মোরে ইন্দ্র অধিকারী

অকারণে অহঙ্কার করিস আমারে
ইন্দ্রস্থানে সাধি লও আপন কুমারে।
তোর ঠাঞি মাগি জবে করি নিবেদন
আসাধ্য আমার কার্য্য না করিহ মন।
মনসার স্থানে পাইল নিষ্ঠুর বচন
বিষাদ ভাবিয়া কাম করিল গমন।
অনিরুদ্ধ উষা প্রতি বলে বিষহরি
বিলম্বে কি আর ফল চল মর্ত্তপুরী।
পদ্মা প্রতি উষা বালি করে নিবেদন
খানিক বিলম্ব করো দেখি ইষ্টগণ।
সর্ব বিদ্যাধরগণে মাগিল মেলানি
ছাড়িল অমরপুরী মায়ামোহ জানি।
চিরদিন সুখ বঞ্চি সভার সংহতি
সভাই থাকিলা সুখে আমি অধ-গতি।
শুনি বিদ্যাধরগণ সভে দুঃখমন
দুঁহার বিচ্ছেদ হেতু করেন ক্রন্দন।
মনসার ভয় ভাবি করিলা গমন
দাড়ায়্যা ইন্দ্রের কাছে করএ ক্রন্দন।
সেবিনু অনেক কাল অকারণে তোমা
তিল-এক দোষে হেন শাস্তি করো আমা।
ক্ষেমা না করিলা অতি দারুণহৃদয়
মর্ত্তপুর জাই আমি মাগিনু বিদায়।
কিছু না বলিল ইন্দ্র চক্ষে নাহি চাহে
হাথে ধরি পদ্মাবতী লইলেন দুঁহে।
মনসা সহিত দুহে চলিলা তুরিত
মান্দার পর্বতে গিয়া হইল উপনীত।
নিশ্চয় মরণ জানি কান্দে কোলাকুলি
ধরিয়া পদ্মার পায় করে পুটাঞ্জলি।
সত্য করো মোর সঙ্গে শুন বিষহরি
জাতিস্মর হব আমি গিয়া মর্ত্তপুরী।
জখন চিন্তিব আমি আসিবা তখনি
পদ্মা বলে এই সত্য দৃঢ় কৈল আমি।
মান্দার পর্বতে দুহে শরীর ছাড়িল
দুহাকার প্রাণ লইয়া মনসা চলিল।
রথে ভরে গেলা দেবী চম্পকনগরে
উপনীত হইল গিয়া চাঁদোর বাসরে।
রিতু-স্নান করিয়াছে সনকা-সুন্দরী
পতি সঙ্গে রঙ্গে কেলি বঞ্চে যত্ন করি।
লখাই জর্মান দেবী সনকা-উদরে
গর্ভবতী হইলা রামা মনসার বরে।
দুই তিন চারি মাস হইলে গণনে
গর্ভবতী সনকা জানিল সর্বজনে।
পঞ্চম মাসের গর্ভ হইল উপসন্ন
চাঁদো রাজা যুক্তি করে জাইতে পাটন।
পাত্র মিত্র পুরোহিত আনিল সত্বর
বলিতে লাগিল রাজা সভার গোচর।
স্বপ্নে মহাদেব মোরে হইলা সদয়
জ্ঞান পুত্র পাটনে পাইব সুনিশ্চয়।
জতনে পালিহ রাজ্য জতো পুরীজন
সনকা রমণী মোর করিহ পালন।
সনকা বলেন প্রভু শুনহ বচন
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণ॥

## ৯৮

## কামদ রাগ

সনকা বলেন রায় নিবেদি তোমার পায়
না জাইয় অনুপাম-পাটন
নৃপতি পাটন জায় এমন উচিত নয়
বিধি-বাম হইল ঘটন।

তুমি প্রভু নৃপবর অশ্ব-দন্তি-নরেশ্বর
গেয়ান-চৈতন্য নাহি তোমা
তেজি এই রাজ্য ধন দণ্ডপাট সিংহাসন
অনাথিনী করি জাবে আমা।
যুগল করিয়া পানি নিশ্বয়ে সনকা বাণী
শুন প্রভু নিবেদি তোমায়
মনসা সহিত বাদ হইবেক পরমাদ
তেজ দম্ভ নিবসো এথায়।
দেবী ত্রিভুবনেশ্বরী মহিমা ভুবন ভরি
তাঁর সঙ্গে তোমার বিবাদ
এই রাজ্য নিজ পুর আপনা রাখিতে নার
তথা গেলে হবে পরমাদ।
শুন প্রভু গুণধাম জানিতা জে মহাজ্ঞান
মৃত জীব জিয়াইতে হেলে
তাহা হরে বিষহরি বধিলেন ধন্বন্তরি
ধনা মনা বধে শিশু-মেলে।
ছয় পুত্র ছিল তোর রূপে গুণে বিদ্যাধর
বধিলেক অন্নে বিষ দিয়া
সকলি মনসা লএ তমু তোর নাহি ভএ
আসিবা সকল মজাইয়া।
যদি জাবে সেই পুরী চিন্তিহ জে বিষহরি
তবে হবে সর্বত্র কুশল
ভাবিয়া মনসাদেবী দ্বিজ বিপ্রদাস কবি
বিরচিল মনসামঙ্গল ॥

## ৬৯

### পয়ার

সনকার বাক্য শুনি বলে নরপতি
কি করিতে পারে কানি তাহার শকতি।
তথাএ রক্ষিবা আমা বাপু মহেশ্বর
নিশ্চিন্দে থাকিহ ঘরে নাহি কোন ডর।
সাজ সাজ সত্বরে ডাকিল নৃপবর
আনিল কাণ্ডারগণে নৌকার চাকর।
দুর্লভ কাণ্ডারি প্রতি বলে হেন কালে
পুরাতন ডিঙ্গা আছে গুঙ্গড়ির জলে।
ডুবারু আনিয়া ডিঙ্গা তুলিলেক কূলে
গাব ধুনা দিয়া তরী ভাসাইল জলে।
দড়াদড়ি টাঙ্গাইল মহা কোলাহলে
আনিতে ডিঙ্গার দ্রব্য নৃপবর বলে।
তুলিল মালুম-কাট ডিঙ্গার উপর
নানা দ্রব্য কিনি ডিঙ্গা ভরে নৃপবর।

প্রচুর করিয়া লএ ঝুনা নারিকেল
খোম-ধুতি থাসা আদি বসন সকল।
নিম্বপত্র সুক্তাপাত আর কাল্যা জীরা
মেথি পাড়ু কুমুড়া জোয়ানি কৈল ভরা।
তৈল ঘৃত মাষ মুগ কলাই সকল
জতনে প্রচুর করি লইল তণ্ডুল।
গণক আনিয়া লগ্ন কৈল শুভক্ষণে
দ্বিজ বিপ্রদাসে বলে মনসা-চরণে॥

## ২০

### মল্লার

হেনো কালে সনকা বলএ বিগুমানে
পঞ্চ মাস গর্ভ মোর কেহ নাহি জানে।
লোকধর্ম্মাচারে পাছে হয় অপমান
তবে পত্র দেহ রাজা সভা বিগুমান।
পঞ্চ মাস গর্ভ জবে সনকা রমণী
হেন কালে পাটনে চলিলা নৃপমুনি।
পুত্র হয় থোবে নাম লক্ষিন্দর বালা
দুহিতা হইলে নাম থুইয় জয়মালা।
পত্র দিলা চাঁদো রাজা লোকধর্ম-ভয়
যাত্রা করি পাটনে চলেন মহাশয়।
সমুখেতে পূর্ণ ঘট করি আরোপণ
পুরোহিতগণ বেদ করে উচ্চারণ।
নানা বাগু হুলাহুলি করে শঙ্খধ্বনি
যাত্রা করিয়া চলে চাঁদো নৃপমুনি।
হাঁচি ভেটী পড়ে জবে যাত্রা করে রায়
সনকা রমণী কর হানয়ে মাথায়।
গুঞ্জড়ির কূলে গেলো চাঁদো অধিকারী
প্রভাতে বরিব ডিঙ্গা সনকা সুন্দরী।
এই সভাসত্তেরে মনসা পুরো আশ
আজী রহিল গীত বলে বিপ্রদাস॥

॥ অষ্টম পালা সাঙ্গ ॥

# নবম পালা

১

বসন্ত রাগ

রাজহংস-গতি জিনি মন্দমন্দ-গামিনী
সনকা রমণী অনুসারে
সুবর্ণে সাবুড়া পুরি দূর্বা ধান্য কস্তুরি
ঝারি পুরি বারি করি করে।
রামেশ্বর-ঘাটে আসি চারি দিগে বেড়ি দাসী
সনকার বিষাদ অন্তরে
দূর্বা ধান্য লৈয়া করে শুভক্ষণে ডিঙ্গা বরে
গন্ধপুষ্পে অর্চে মধুকর।
যুগল-করে সনকারমণী
প্রাণধন নৃপবর চলিলা জে দেশান্তর
শোকদুঃখে তেজিব পরানি।
শুন প্রভু গুণমণি পালিহ আমার বাণী
মনেতে চিন্তিহ পদ্মাবতী
তবে তব নাহি ভয় রক্ষিবেন মনসায়
কুশলে আসিবে অধিপতি।
যদ্যপি কুবুদ্ধি পায় নিন্দা কর মনসায়
তবে রক্ষে নাহিক জীবন
বুহিত্র জীবন ধন সব হৈব বিঘটন
পুনর্বার নাহি দরশন।
ডিঙ্গার চাকর জত সবে ভক্ত অনুগত
সনকা বুঝায় সভাকারে
সভে মিলি যুক্তি করি পূজিবে জে বিষহরি
যত্ন করি বুঝাবে রাজারে।
অতি সকরুণ-মুখি অশ্রু ঝরে দুই আখি
কান্দে রামা করিয়া হতাশ
মনসা-চরণ গতি চিন্তিয়া যে একমতি
বিরচিল দ্বিজ বিপ্রদাস ॥

## ২

### পয়ার

গন্ধেশ্বরী প্রথমে বরিল সাবধানে
অনেক ছাগল করিয়া বলিদানে।
সনকারে প্রবোধ করিয়া নৃপবর
শুভক্ষণে বুহিত্র মেলিল নরেশ্বর।
দ্বিতীয় মেলিল ডিঙ্গা নামে সর্বজয়া
দু-লক্ষ তঙ্কার দ্রব্য তাহাতে ভরিয়া।
তৃতীয় মেলিল ডিঙ্গা নামে জগদ্দল
বারো বরিষের ধরে তণ্ডুল সম্বল।
চতুর্থ মেলিল ডিঙ্গা নাম সুমঙ্গল
জার রূপে দুই কুলে হইল উজ্জ্বল।
পঞ্চমে মেলিল ডিঙ্গা নামে নবরত্ন
জার রূপ দেখিতে দেবের হয় যত্ন।
সষ্টমে মেলিল ডিঙ্গা নামে চিত্ররেখা
জার ধনে আদি অন্ত নাই লেখা জোখা।
সপ্তমে মেলিল ডিঙ্গা নামে শশিমুখী
বহু দূর হৈতে জার ছইঘর দেখি।
রাজঘাট রামেশ্বর বাহিয়া এড়ায়
ধর্মখান বাহিয়া অজয়-নদী পায়।
উজবনি বাহিয়া হইল উপনীত
শিবা-নদী সাড়াই বাহিল ত্বরান্বিত।
উজনি কাটোয়া বাহি রহে ইন্দ্র-ঘাটে
ইন্দ্র-চরণ পুজে সেই নদী-তটে।
ইন্দ্রানি বাহিয়া নদিয়ায় উপনীত
আঁবুয়া বাহিয়া গিয়া চাপাএ বুহিত।
রন্ধন ভোজন করি গোঁয়ায় রজনী
বাহ বাহ বলি ডাকে চাঁদো নৃপমণি।
বুহিত্র বাহিয়া সুখে চলিল প্রভাতে
ফুলিয়া বাহিয়া হাতিকান্দা উপনীতে।
গুপ্তিপাড়া বাহিয়া সিঙ্গারপুর আইসে
ত্রিবেণী লাগায় ডিঙ্গা বলে বিপ্রদাসে॥

## ৩

### নাট রাগ

বুহিত্র চাপায়্যা কূলে চাঁদো অধিকারী বলে
দেখিব কেমন সপ্তগ্রাম
তথা সপ্তঋষি স্থান সর্বদেব অধিষ্ঠান
সোক্ষ মোক্ষ রম্যস্তর ধাম।
যদি হৈয়া শুদ্ধমতি ঋষি মুনি সেবে তথি
তপ জপ করে নিরান্তর
গঙ্গা আর সরস্বতী যমুনা নিবসে তথি
অধিষ্ঠান উমা-মাহেশ্বর।
দেখিয়া ত্রিবেণী গাঙ্গ চাঁদো রাজা মনে রঙ্গ
কুলেতে চাপায় মধুকর
আনন্দিত মহারাজ করে নৃপ তীর্থ-কাজ
ভক্তিভাবে পুজে মহেশ্বর।

তীর্থকার্য্য সমাপিয়া অন্তরে হরিষ হয়্যা
উঠে রাজা ভ্রমিতে নগর
ছত্রিশ আশ্রমে লোক নাহি কোন দুঃখ শোক
আনন্দে বঞ্চয়ে নিরন্তর।
বৈসে জত দ্বিজগণ সর্বশাস্ত্রে বিচক্ষণ
তেজময় জেন দিবাকর
সর্বতত্ত্ব জানে মর্মে বিশারদ গুরুধর্মে
কুলগুরু দেবের দোসর।
পুরুষ মদন জেন রমণী সাবিত্রী হেন
অভরণ সব স্বর্ণময়
তার রূপ গুণ জত তাহা বা বলিব কত
দ্বিজগুরু অমর প্রণয়
অভিনব সুরপুরী দেখি ঘর সারি সারি
প্রতি ঘরে কনকের বারা
নানা রত্ন অবিশাল জ্যোতির্ময় কাঁচ চাল
গজমুক্তা-প্রলম্বিত ঝারা।
সভে দেবে ভক্তি অতি প্রতি ঘরে নানা মূর্তি
রত্নময় সকল প্রাসাদে
আনন্দে বাজায় বাদ্দি শঙ্খ ঘণ্টা মৃদঙ্গাদি
দেখি রাজা বড়ই প্রমোদে।
নিবসে যবন জত তাহা বা বলিব কত
মোঙ্গল পাঠান মোকাদীম
ছৈয়দ মোল্লা কাজি কেতাব কোরান বাজি
দুই ওক্ত করে তছলিম।
মসিদ মোকাম ঘরে ছেলাম নমাজ করে
ফয়তা করয়ে পিত্য-লোকে
বন্দিয়া মনসাদেবী দ্বিজ বিপ্রদাস কবি
উদ্ধারিহ ভকত সেবকে॥

৪

পয়ার

দিন দুই তথা রহি মেলিল বুহিত
কুমারহট্ট গিয়া ডিঙ্গা হইল উপনীত।
ডাহিনে হুগুলি রহে বামে ভাটপাড়া
পশ্চিমে বাহিল বোরো পূর্বে কাঁকীনাড়া।
মুলাজোড় গাড়ুলিয়া বাহিল সত্বর
পশ্চিমে পাইকপাড়া বাহে ভদ্রেশ্বর।

চাপদানি ডাহিনে বামেতে ইছাপুর
বাহ বাহ বলি রাজা ডাকিছে প্রচুর।
বামে বাঁকিবাজার বাহিয়া জায় রঙ্গে
জমিন বাহিয়া রাজা প্রবেশে দিগঙ্গে।
পূজিল নিমাই-তীর্থ করিয়া উত্তম
নিমগাছে দেখে জবা অতি অনুপাম।
চানক বাহিয়া যায় বুড়নিয়ার দেশ
তাহার মেলান বাহে আকনা মাহেশ।
খড়দহে শ্রীপাটে করিয়া দণ্ডবত
বাহ বাহ বলিয়া রাজা ডাকে অবিরত।
রিসিড়া ডাইনে বাহে বামে সুকচর
পশ্চিমে হরিষে রাজা বাহে কোননগর।
ডাহিনে কোতরং বাহে কামারহাটী বামে
পূর্বেতে আঁড়িয়াদহ ঘুসুড়ি পশ্চিমে।
চিত্তপুরে পুজে রাজা সর্বমঙ্গলা
নিশি দিসি বাহে ডিঙ্গা নাহি করে হেলা।
পুর্ব কূল বাহিয়া এড়ায় কলিকাতা
বেতড়ে চাপায় ডিঙ্গা চাঁদো মহারথা।
স্নান তর্পণ করি কৈল ইষ্টি-পূজা
পূজিল বেতাই চণ্ডী চাঁদো মহারাজা।
নানা উপহারে কৈল রন্ধন ভোজন
ধনগু বাহিয়া গেল ত্বরিতগমন।
কালিঘাটে চাঁদো রাজা কালিকা পুজিয়া
চুড়াঘাট বাহি জায় জয়ধ্বনি দিয়া।
ধনস্থান এড়াইল বড় কুতুহলে
বাহিল বারুইপুর মহাকোলাহলে।
হেন কালে মনসা ভাবেন মনে মন
দ্বিজ বিপ্রদাস কবি করিল রচন॥

৫

সুহাই

নেতো লইয়া বিষহরি মনে অনুমান করি
প্রবেশিলা কালিদহ-কূলে
বিশ্বকর্মা অনুমানে আনিলেক দুইজনে
যত্ন করি দুহা প্রতি বলে।
কালিদহে শীঘ্র করি নির্মাও বিচিত্র পুরী
অবিলম্বে করহ গমন
মনসার আজ্ঞা পায়্যা মণ্ডবে লাগিল গিয়া
পাষাণ জোগান হনুমান।
গড়িল পাষাণপুরী ক্ষিতি অনুপাম করি
বহুমূল্য পাষাণরচিত
কনক-কলস চুড়ে নেতের পতকা উড়ে
হেমঘট স্থাপিত ত্বরিত।
নির্মায়্যা মণ্ডপ-ঘরে বিশ্বকর্মা যাত্রা করে
নাগগণ চিন্তে বিষহরি
বাসুকি তক্ষক তায় উদয়কাল ধনঞ্জয়
কদম্বাদি ধামাই দুয়ারি।

মণি-নাগ হেনকালে  শিরে জার মণি জ্বলে
আড়াইরাজ তেজিয়া কানন
কালি-নাগিনী নড়ে  নাগের পাঠার পড়ে
নিশ্বাসে কম্পিত ত্রিভুবন।

ষোল চিতি অষ্ট বোড়া  কুহুক কুলির ধোড়া
ঝাটো আইল আড়িয়াল-বঙ্কা
বেত-আছাড় ধায়্যা জায়  কাল বেকাল ধায়
নাগ-সৈন্য দেখি লাগে শঙ্কা।

পদ্মা বলে নাগ-দলে  এই কালিদহে জলে
আরাম্ভে থাকিবে সভে এথা
দেখি জেন চাঁদো রাজা  ভয়ে করে মোর পূজা
বিশেষ কহিনু এই কথা।

আদেশিলা বিষহরি  মহাঘোর দম্ভ করি
রহে নাগ চাঁদোর সমুখে
তার মাঝে বিষহরি  পদ্মপত্রে ভর করি
কমল-আসনে বসি সুখে।

হেন কালে চাঁদো রাজা  দেখিল দেউল-ধ্বজা
মহাদম্ভে নাগ-অবতার
চাঁদো বলে কর্ণধার  মেঘ বৃষ্টি অন্ধকার
দ্বিজ বিপ্রদাস গানে সার ॥

৬

পয়ার

জানিয়া পদ্মার মায়া বলে কর্ণধার
বুঝাই নৃপতি না করহ অহঙ্কার।
এই কালিদহ মনসার অধিকার
ঝড় বৃষ্টি নহে অই নাগ-অবতার।
এই ত দেউল-ধ্বজা দেখহ রাজন
নাগের প্রতাপে রক্ষা নাহিক জীবন।
মনসার পূজা তুমি কর একমনে
তবে ধন প্রাণ লৈয়া জাইয় পাটনে।
যদি দম্ভদোষে নাহি পূজ মনসায়
ধন প্রাণ বুহিত্র মজিব কালিদয়ে।
ইহা শুনি চাঁদো রাজা ভাবে মনে মনে
কানি বলি গালি দিয়া ভজিব কেমনে।
প্রাণ গেলে না করিব কানির স্মরণ
যদি রুষ্ট হয় তবে বধিবে জীবন।
চাঁদো বলে কর্ণধার অবশ্য মরণ
সংগ্রামে মরিলে জাব অমরভুবন।
হেতালের বাড়ি রাজা ধরে দুই করে
লাফ দিয়া উঠে গিয়া উচ্চ ছৈ-ঘরে।

ধর ধর বলিয়া ডাকয়ে দণ্ডধর
একাকী বধিব সব ভুজঙ্গের দল।
শুনিয়া চাঁদোর ডাক ত্রাসে নাগগণ
পাছে দুষ্ট চাঁদো পায়্যা বধয়ে জীবন।
আরম্ভ করিয়া যদি ভুজঙ্গ রহিত
ডিঙ্গার সহিত চাঁদো গিলিতে পারিত।
হেন সব নাগের কুবুদ্ধি গিয়া পায়
চাঁদোর তরাসে নাগ উঠিয়া পলায়।
মনসা বলেন নেতো কোন কর্ম কৈল
চাঁদো-ভয়ে নাগগণ পলাইয়া গেল।
নেতো বলে পদ্মাবতী ভর কর রথে
অবিলম্বে গেলা দুহে সিজুয়া পর্বতে।
প্রবেশ করিল চাঁদো কালিদহ জলে
বাতালি চাপিয়া রাজা উঠে গিয়া কুলে।
মনসার ঘটে মারে হেতালের বাড়ি
ভাঙ্গিয়া পদ্মার ঘট জায় গড়াগড়ি।
কুবুদ্ধিয়া চাঁদো রাজা ভাঙ্গিল দেহারা
মন্দিরের জত ধনে ডিঙ্গা কৈলা ভরা।
চাঁদো বলে কর্ণধার দেখ বিগ্যমান
মোর ভয়ে পলাইল জত নাগগণ।
তুমি ত না জান ভাই আমার মহিমা
কানির পরাণে কি করিতে পারে আমা।
নানা বাদ্য বাজনে পাইকে গায় সাড়ি
বুহিত্র মেলিয়া ঝাটো চাঁদো জায় ধাড়ি।
হুলিয়ার গঙ্গে বাহি চলিল তুরিত
ছত্রভোগ গিয়া রাজা চাপায় বুহিত।
তীর্থকার্য্য চাঁদো রাজা করিল তথায়
বদরিকা-কুণ্ডে জল লইল নৌকায়।
তাহার মেলান রাজা বাহে হাথিয়াগড়
শতমুখী বাহি রাজা জায় দড়বড়।
চৌমুখি বাহিয়া রাজা হরষিতে জায়
তথায় চাপায় সব ডিঙ্গা চাঁদো রায়।
সঙ্কেতমাধবে পূজে হইয়া একমন
তীর্থকার্য্য শ্রাদ্ধ কৈল পিত্রির তর্পণ।
তাহার মেলান ডিঙ্গা সঙ্গমে প্রবেশে
তীর্থকার্য্য কৈল রাজা পরম হরিষে।
দরিয়া প্রবেশ হৈল চাঁদোর মধুকর
নিশি দিসি বাহে অষ্টপ্রহর সত্বর।
অন্তরীক্ষ হইয়া বিহগ জত বুলে
ছুইয়া ডিঙ্গার লোক ধরি কত গিলে।
কিরাতের দেশ দিয়া চাঁদো রাজা জায়
জীয়ন্ত মানুষ ধরি তারা সভে খায়।
অশ্বমুখ গজমুখ বাহিল পাটন
একঠেঙ্গিয়ার দেশে করিল গমন।
বিপরীত কাঁকড়া দেখিতে চমকিত
মন্ত্রণা করিয়া তথা এড়ায় তুরিত।
হাদিয়াদহেতে ডিঙ্গা করিল প্রবেশ
চারি ভিতে জল বিনে নাহি দেখে দেশ
জোকাদহ সর্পদহ বাহে একে একে
কড়িয়াদহ শঙ্খদহ বাহিল কৌতুকে।
কড়ি শঙ্খ বন্দি করি করিল গমন
বাহিয়া মনসাদহ চলিল রাজন।
সিংহদহ বাহি জায় হরষিত মনে
সম্মুখে দেখিল রাজা অনুপাম-পাটনে।
চাঁদো বলে শুনহ দুর্লভ কর্ণধার
কোন রাজ্য সম্মুখে বলহ সারোদ্ধার।
রাজার বচন শুনি কর্ণধার বলে
দ্বিজ বিপ্রদাস কবি কহে কুতুহলে॥

৭

বরাড়ি

কাণ্ডার বলয়ে কার্য্য অই অনুপাম রাজ্য
শুনিয়া হরিষ নৃপবর
নানা বাদ্য কৈল ধ্বনি কূলে উঠে নৃপমণি
চাপাইল সপ্ত মধুকর।
সে রাজ্যের নৃপবর জানিয়া ত সদাগর
হরিষে ডাকিল নিজগণে
ডাক-চৌকিগণে ধায় চাঁদো রাজা প্রতি কয়
সভে আইস রাজা-সম্ভাষণে।
শুনি চাঁদো নৃপবর সাজে দিব্য মনোহর
আরোহণ বিচিত্র দোলায়
চারি ভিতে নিজ গণ সভে হরষিত-মন
রাজা-সম্ভাষণে চাঁদো জায়।
রাজারে ভেটিবার মনে লইল নানা আয়োজনে
প্রবাল মুকুতা মণিরত্নে
স্বর্ণময় অলঙ্কার দিব্য গজ-মতি হার
অশ্ব দন্তী আদি নানাধনে।
নগর ভ্রমণ করি দেখে দিব্য রম্য পুরী
কুবের-সমান ধনবান
অপছরি কিন্নরী-সমা নারীগণ অনুপমা
প্রজাগণ মদন-সমান।
গেল রাজা দ্বার মাঝে দোলা এড়ি পদব্রজে
রাজ-স্থানে গেলা কুতুহলে
রাজারে সম্ভাষ করি বৈসে চাঁদো কুতুহলী
জিজ্ঞাসা করয়ে ভূমণ্ডলে।
কোন জাতি অনুপাম কার পুত্র কিবা নাম
কহ কথা বৈস কোন দেশে
বলে চাঁদো পুটপাণি মোর নাম চন্দ্রপাণি
শুনি রাজা পরম হরিষে।
চম্পকনগরে ঘর পিতা মোর কোটীশ্বর
বণিকের বংশে উতপতি
মিতা মিতা বলি তারে সম্ভাষিল নৃপবরে
বিপ্রদাস পদ্মা-পদে গতি ॥

অবধান কর নৃপমণি
মধুকরে অহর্নিশি সলিলে ভাসিয়া আসি
দিগ-বিদিগ নাহি জানি।
নানা দুঃখ ক্লেশ পাইয়া পূর্ণিত বুহিত্র লইয়া
অবিলম্বে আসি তব পুরী
প্রথমে বাহিনু জান রামেশ্বর ধর্মখান
অজয় বিজয় সুরেশ্বরী।
উজবনি-বক্র বাহি শিবা নদী সাথাই
গুধানপুর বাই ইন্দ্রেশ্বর।
বাহিনু নদিয়া দিয়া আঁবুয়া ফুলিয়া বায়্যা
ত্রিবেণী প্রবেশে মধুকর।
নানা গাঁ বাহিয়া আসি কালিদহে পরবেশি
তথা কানি পাতে অবতার
আনিলেক নাগগণ ত্রাস পায় সর্বজন
শুন মিতা বিক্রম আমার।
হেতালের বাড়ি ধরি ডাকিনু বিক্রম করি
নাগগণ পলায় সঘন
ভাঙ্গিয়া মণ্ডপ-ঘর ভরা দিনু মধুকর
সাগরে দিলাম দরশন।
দরিয়ায় পরবেশি নাহি জানি দিবানিশি
বাহি আসি আট-প্রহর
উড়িয়া বিহগ বুলে ছইয়া মানুষ গিলে
তাহা দেখি কাঁপে প্রাণেশ্বর।
কাঁকড়া-জোকাই দিয়া সঙ্ক-কড়িয়া বায়্যা
নানা দুঃখ বাহিনু সঘন
সিংহলে প্রবেশি জথা পদ্মিনী জনমে তথা
সর্বাংশে পুরুষ বিচক্ষণ।
এড়াইনু বহুদেশ তব রাজ্য পরবেশ
কহিলাম দুঃখের কাহিনী
দ্বিজ বিপ্রদাস ভণে করি এই নিবেদনে
অন্তকালে তরাইবে ভবানী॥

৯

পয়ার

শুনিয়া মিতার বাণী নানা আয়োজন
আনাইয়া দিল রাজা চাঁদো বিদ্যমান।
চাঁদোর অগ্রতে রাজা কহে হরষিতে
বিদায় হইয়া আজি জাহ আনন্দিতে।
রন্ধন ভোজন করি নিশি গোঁয়াইয়া
প্রভাতে আসিহ কালি নগর ভ্রমিয়া।
মিতার গোচরে চাঁদো বিদায় হইল
দোলা আরোহিয়া চাঁদো মধুকরে গেল।
রন্ধন ভোজন রাজা কৈল কুতুহলে
সুখেতে ভক্ষণ কৈল কর্পুর তাম্বুলে।
শয়ন করিল দিব্য পালঙ্ক উপরে
রজনি-প্রভাতে উঠে প্রাতঃক্রীড়া করে।
দোলায় চড়িয়া চাঁদো করিল গমন
নগর ভ্রমিয়া গেল নৃপতি-সদন।
সম্ভাষ আলাপে চাঁদো বৈসে হরষিতে
পাত্র মিত্র সেনাগণ বৈসে চারি ভিতে।
ডিঙ্গার জতেক দ্রব্য করিতে বদলে
চাঁদোর সহিত রাজা চলে কুতুহলে।
উত্তরিল গিয়া জথা আছে মধুকর
দুই মিতা উঠে গিয়া ডিঙ্গার ভিতর।
কৌতুকে দেখায় রাজা ঝুনা নারিকেল
দক্ষিণাবর্ত শঙ্খ দেহ ইহার বদল।
হরিদ্রা দেখায় চাঁদো করিয়া মন্ত্রণা
ইহাতে খণ্ডয়ে জত ব্যাধির যন্ত্রণা।
ইহার বদল সোনা কহিনু তোমারে
ওজন করিয়া লও দেহ তো আমারে।
খোম ধুতি কুড়ি জত দেখায় রাজন
বদলিয়া পাট ভোট দেহ ত বসন।
পাঁড়ু কুমড়া দিয়া কহে নৃপবর
ইহার বদলে দেহ সিসার খাপর।
অশ্ব দন্তী দেহ মোর মেষের বদল
তণ্ডুল বদলে দেহ মুকুতা প্রবাল।
পিপলি জোয়ানি আর কাল্যা জিরা ভেলা
নিম্বপত্র হরীতকি আমলকি গিলা।
ইহার বদলে দ্রব্য দেহ নৃপবর
গুড়ঞ্চক মরিচ লবঙ্গ জায়ফল।
জইত্রি কর্পুর হিঙ্গ দেহ ত সকল
শুক্তা-পত্রে তেজ-পত্র দেহ ত বদল।
ডিঙ্গার জতেক দ্রব্য নৃপবরে দিল
চাকরে বহিয়া দ্রব্য ভরা তুলাইল।
বদলিয়া জত দ্রব্য চাঁদো হরষিতে
গাঁথর চাকর দ্রব্য বহে আনন্দিতে।
পুনরপি সপ্ত ডিঙ্গা করিল পূর্ণিত
দেখিয়া নৃপতি চাঁদো বড় হরষিত।
পদ্মার মায়ায় চাঁদো রহে সেই দেশে
এখন রহিল গীত বলে বিপ্রদাসে॥

॥ নবম পালা সাঙ্গ ॥

## দশম পালা

### ১

মিত্র-ভোলে চাঁদো রাজা রহিল পাটন
সনকা লইয়া এথা কহিব কারণ।
পঞ্চ মাস জখন সনকা গর্ব্ভবতী
হেনকালে পাটনে চলিলা নরপতি।
ছয় সাত অষ্ট মাসে আসিয়া প্রবেশে
নয় মাসে ভক্ষ্য দ্রব্য দেই ত হরিষে।
দুগ্ধ গুড় নারিকেল শর্করা নবাত
বিবিধ পিষ্টক সজ্জা করে নানামত।
উত্তম তণ্ডুল-গুড়ি দুগ্ধ চিনি দিয়া
দুগ্ধ-ফেনি সজ্জ কৈল প্রচুর করিয়া।
আসিকা ভিজায় দুগ্ধে রাখিল প্রচুর
থিরপুলি দুগ্ধ-চুষি রাখিল প্রচুর।
নারিকেল-পুলি মুগ-সামলি বিস্তর
রুটী সরুচাকলি করিল বহুতর।
রান্ধিল শাকের ঘণ্ট ডালি আর মৎস্য
কতেক প্রকার ভাজা করিল অসচ্য।
লাউর অম্বল রান্ধে তাহে গুড় দিয়া
পরমান্ন রান্ধে বধূ হরষিত হইয়া।
দুগ্ধে চিড়া দিয়া কাটি দিল বহুতর
অতি সূক্ষ্ম তণ্ডুল দিলেক তারপর।
পশ্চাতে শর্করা দিয়া ওলায়্যা রাখিল
আর বধূ হড়ি ঘৃত চড়াইল।
সুপক্ক হইল ঘৃত দেখিয়া সত্বর
পরমান্ন দিল নিয়া তাহার উপর।
লবঙ্গ মরিচ জীরা আর জায়ফল
এলাইচ দালচিনি গুড়াইয়া সকল।
আগে নারিকেল কোরা দিলেক তাহাতে
সকল মসলা লইয়া দিলেক পশ্চাতে।
ঘন ঘন কাটি দিয়া ঢালিলো পাত্রেতে
শাল্যা তণ্ডুলের অন্ন রান্ধে হরষিতে।
প্রস্তুত করিল অন্ন আনন্দিত মনে
পরে ভোজনের স্থানে করিল মার্জনে।
বিচিত্র কাঞ্চন পিঁড়ি তাহাতে রচিয়া
সনকা বসায় অতি সাদর করিয়া।
সুবর্ণের থালে অন্ন করিয়া চরণ
প্রথমে দিলেক শাক হরষিত-মন।
ক্রমে ক্রমে দিল সুখে জতেক বেঞ্জন
হরিষে সনকা রামা করএ ভোজন।
কতেক প্রকার দিল পিষ্টক আনিয়া
দুগ্ধ-গুড় দিল রামা প্রচুর করিয়া।
বাটি ভরি পরমান্ন দিলেক হরিষে
অমৃতসমান দ্রব্য অশেষ বিশেষ।
সাদরে সনকা রামা করিল ভোজন
সুবাসিত উদকে করিল আচমন।
কর্পূর তাম্বুল পুগ পুরিয়া বদন
বিচিত্র শয্যায় সুখে করিল শয়ন।
নিত্য নিত্য নানা দ্রব্য জেই লয় মন
হরষিতে তাহা আনি দেয় বধূগণ।
দশ মাস দশ দিন হইল সম্পুর্ণ
প্রসবসময় আসি হৈল উপসন্ন।
প্রসববেদনা-দুঃখে হইল কাতর
আমাত্য বান্ধবগণ আইল সত্বর।
ডাকিয়া আনিল ধাত্রী দাসী ঝাউয়াবতী
দ্বিজ বিপ্রদাস বলে পদ্মা-পদগতি॥

### ২

#### মহারাটী

হৃদয় জঘন কটি অবশ শরীর
উঠে বৈসে বেদনায় হইয়া অস্থির।
চমকি চমকি উঠে পায়্যা বড় ভয়
আজী বা শরীরে প্রাণ রহে কি না রয়।

কান্দে কান্দে সনকা ভাবিয়া বিষাদ
কি হইল দারুণ মোরে বেদন প্রমাদ।
ছয় পুত্র হারাইলু রূপগুণনিধি
আর এত দুঃখ মোরে দেয় কেনি বিধি।
বলবুদ্ধি নাহি মোর প্রাণ হইল শেষ
হেনকালে দৈবে মোর প্রভু দূরদেশ।
তাহারে বলএ আসি ধাত্রী প্রিয়বাণী
শুভক্ষণে দাওন পাতহ ঠাকুরাণী।
মনসার বরে তোর হবেক তনয়
মধুর সঙ্গীত দ্বিজ বিপ্রদাস গায়॥

৩

গ্রহ লগ্ন জতো সব শুভক্ষণ হইল
হেন কালে সনকা তনয় প্রসবিল।
সর্বজন দেখে মহাপুরুষ-লক্ষণ
পুত্র-মুখ দেখি রানি সানন্দিত মন।
তবে অঙ্গ মার্জিয়া মস্তক নাসা তুলি
নাভি স্বকর্তন কৈল দিয়া হুলাহুলি।
কুমারিকা লতায় সুতিকা-ঘর বেড়ি
নানা মহোষধিতে গুমুড় দ্বারে এড়ি।
তাঁতি দিয়া নিবন্ধন করিল কুমারে
প্রভাতে পাচন দিল বিধি-লোকাচারে।
দৈবজ্ঞ আনিয়া কোষ্ঠী তুলিল তাহার
গণিয়া দৈবজ্ঞ কোষ্ঠী প্রশংসে আপার।
ছয় দিনে সুতিকা পুজিল সুবিধান
অষ্ট দিনে আটকলাই কৈল শিশুগণ।
নবম বাসরে নক্তা করিল হরিষে
ত্রিশ দিনে অশোচস্তি করিল বিশেষে।
একত্রিশ দিনে করে ষষ্ঠীর পূজন
নানা পরকারে কৈল নানা আয়োজন।
স্তনপানে দিনে দিনে শিশু ভিন্ন ছাঁদ
কি বলিব তার রূপ পূর্ণিমার চাঁদ।
ছয় মাস হইল যদি রাজার নন্দন
অন্ন দিতে করিল প্রচুর আয়োজন।
শুভ দিন শুভ লগ্ন পায়্যা হরষিত
পুরোহিত আনাইল সোমাই পণ্ডিত।
আহ্বান করিয়া আনে জত জ্ঞাতিগণ
ঝাউয়া দাসী আইয়-গণে ডাকে ততক্ষণ।
বিবিধপ্রকারে রানি করিল রন্ধন
শাল্যা অন্ন বেঞ্জন পিষ্টক পরমান্ন।
দেবার্চনা কৈল তবে হরষিত-মনে
নান্দীমুখ বৃদ্ধিশ্রাদ্ধ করিল বিধানে।
নানারত্নবিভূষণ পুত্র কৈল কোলে
নানাবিধি বাদ্য বাজে মহাকোলাহলে।
শুভক্ষণে অন্ন দিল পুত্রের বদনে
লক্ষিন্দর নাম রাখে রাজার বিধানে।
আচমন করি পূগ দিলেন বদনে
বিচিত্র শয্যায় বালা করিল শয়নে।
মিষ্টান্ন ভোজন করাইল বিপ্রগণে
রমণী-পুরুষে জ্ঞাতি করাইল ভোজনে।
তৈল সিন্দুর খদি কদলক দিয়া
আইয়-গণে বিদায় করিল সম্বোধিয়া।
পুত্র লইয়া সনকা নিবসে নিজ ঘরে
দ্বিজ বিপ্রদাস বলে মনসার বরে॥

৪

সিন্ধুড়া

বিচিত্র প্রধান ঘর উপমা নাহিক তার
নানারত্নে বিচিত্র নির্মাণ
প্রবাল-মুকুতা ঝারা চূড়ায় হেমের কারা
শিখি-পাখে ছাউনি শোভন।

ফটিকের স্তম্ভ মধ্যে বিচিত্র ছান্দনা বান্দে
তথি বৈসে পুত্র করি কোলে
স্নেহেতে অমৃত ভাষে দেখি মন্দমন্দ হাসে
পূর্ণশশী বদনমণ্ডলে।
সনকা হরিষ-মন পুত্র বাড়ে দিনে দিন
হইল বালক সম্বৎসর
বরিষে দুই তিনে শ্রুতিবেধ শুভক্ষণে
নানাদ্রব্য কৈল বহুতর।
সোমাই পণ্ডিত দ্বিজে আনিল মঙ্গল-কাজে
নানা বাদ্য বাজএ সঘনে
নিমন্ত্রিয়া জ্ঞাতিগণে আনিলেক আণ্ড-গণে
কর্ণভেদ কৈল শুভক্ষণে।
সভারে বিদায় করি সনকা নিবসে পুরী
পুত্র লইয়া আছে কুতূহলে
পরম হরিষ-মনে দিলেক পুত্রের কানে
গড়াইয়া রতন-কুণ্ডলে।
ওথায় উজানি ঘর সুমিত্রা সাহে সদাগর
কন্যা লাগি পূজে হরগৌরী
জানিয়া ঈশ্বরীসুতা কন্যা জর্মাইলা তথা
সুমিত্রা রমণী গর্ভধারি।
গর্ভশঙ্কা সুবদনী নিশ্চয় লক্ষণ জানি
সাধ দিল জতো বন্ধুজনে
দশ মাস দশ দিন প্রেসববেদনা চিহ্ন
আইল সকল পুরীজনে।
মাহেন্দ্র সময় পাইল কন্যারত্ন প্রেসবিল
দেখিয়া সানন্দ বাড়ে মনে
ধাত্রী হরষিত হইয়া কন্যারে কোলেতে লইয়া
নাড়িচ্ছেদ কৈল ততক্ষণে।
এক দুই তিন চারি পঞ্চম দিবসে নারী
পাঁচটী করিল জথা আশে
আটকলাই অষ্ট দিনে কৈল সব শিশুগণে
ষষ্ঠী পূজা কৈল একমাসে।
ছয় মাসে অন্ন দিল বেহুলা তো নাম থুইল
দেখি সাহে হরষিত মন
জনমে জনমে সেবি ভাবিয়া মনসাদেবী
দ্বিজ বিপ্রদাস সুরচন॥

৫

পয়ার

সাহের মন্দিরে ওথা বাড়েন বেহুলা
পঞ্চ ছয় বরিষের লক্ষিন্দর বালা।
সুবর্ণের তাড় বালা মণিরত্ন-হার
শিশু সঙ্গে ভ্রমে বালা করিয়া বেহার।
সব শিশু বেষ্টিত লখাই তার মাঝে
নক্ষত্রমণ্ডলে জেন নিশাকর সাজে।
প্রথমে খেলায় ভাড় পুরিয়া ধুলায়
হুকাহুকি করে কেহ অঙ্গুলি মটকায়।
অজরি লইয়া সুখে রাজা-পাত্র খেলে
জেই হারে তারে মারে শিশুগণ মেলে।
তেঁপাতিয়া বাঘচালি মঙ্গল-পাঠান
কেহ হারে কেহ জীনে নহে সমাধান।
সতরঞ্চ চৌপাড় খেলায় শিশুসঙ্গে
দণ্ড করি আঠারো সতেরো ডাকে রঙ্গে।
হেনমতে ফিরে সুখে রাজার নন্দন
নানা তন্ত্র-মন্ত্র শিখে ভার-সন্তারণ।
উচ্চারণ মাত্রা শিক্ষা করে গুরু-স্থানে
পড়িবারে যত্ন করে জননীর স্থানে।
লখাইর অনুমতি পায়্যা রাজরানি
সোমাই পণ্ডিত দ্বিজে ডাক দিয়া আনি
সনকা বলেন দ্বিজ না করিহ হেলা
যত্নে পড়াইহ মোর লখিন্দর বালা।
শুনিয়া হরিষ দ্বিজ রানির বচনে
লখাইর হাথে খড়ি দিল শুভক্ষণে।
ক খ গ ঘ ঙ পড়ে হরিষ অন্তরে
চৌত্রিশ অক্ষর পড়ে বালা লখিন্দরে।
অষ্টদশ ফলা পড়ে হরষিত-মন
চৌত্রিশ অক্ষরে ফলা করিল পঠন।
অষ্ট ধাতু অষ্ট শব্দ পড়িল সত্বরে
সোমাই পণ্ডিত দ্বিজ শুভদিন করে।
শাস্ত্রশাল লইলেক বালা লখিন্দর
প্রথমে পড়ায় সূত্র সুখে দ্বিজবর।
তার পর ব্যাকরণ পড়ে রাজসুতে
ভট্টি রঘু সাহিত্য পড়িল হরষিতে।
অলঙ্কার কুমার পড়িল অভিধান
জ্যোতিষ নাটক কাব্য পড়িল বিধান।
অষ্টদশ পুরাণ পড়িয়া অনিবার
হইল পণ্ডিত বড়ো রাজার কুমার।
সকল সন্ধান শিখে ইঙ্গিতে সকল
লক্ষ মাত্র উপাধ্যায় পড়াএ অনুবল।
পড়িল চৌষট্টী বিদ্যা সব একে একে
জানিল সকল বিদ্যা কহিল কৌতুকে।
সর্বগুণে গুণান্বিত বালা লখিন্দর
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-কিঙ্কর॥

৬

সর্বগুণে বিশারদ রাজার কুমার
গুরুরে দক্ষিণা দিলা কতেক প্রকার।
সর্বাংশে ভাজন সর্বগুণের নিদান
পাত্র মিত্র পুরোহিত কৈল অনুমান।
সনকার সম্মতি লইল রাজপাট
লখিন্দর রাজা করি শূন্য দণ্ডপাট।
নানাবাদ্য মহোৎসব করিয়া জতেক
শুভক্ষণে লখিন্দরে কৈল অভিষেক।
সর্বলোকে আনন্দিত জয়জয়-ধ্বনি
নানা বাদ্য কোলাহল কর্ণে নাহি শুনি।
রাজা করি পাটে বসাইল লখিন্দরে
ছত্রদণ্ড ধরিলেক শিরের উপরে।
ওথায় মনসা কহে নেতো বিদ্যমান
এখনে কি করিব বলহ সন্বিধান।
নিজসুখে চাঁদো রাজা থাকিল পাটনে
লখাই-বেহুলা বিবা হইব কেমনে।

অন্তরে ভাবিয়া নেতো বলিল তখন
হের বনি বিষহরি শুন দিয়া মন।
ধরিয়া সনকা-রূপ চাঁদোর শিয়রে
স্বপন দেখাও তারে মায়ার প্রকারে।
শুনিয়া মনসা হইল আনন্দ আপার
ধরিয়া সনকা-রূপ মায়া অবতার।
শীঘ্রগতি তথাএ চলিলা বিষহরি
দ্বিজ বিপ্রদাস বলে কর-জোড় করি॥

৭

পয়ার

রথ-আরাহণে গেলা অনুপাম পাটনে
নিশি-অবশেষ কহে কপট স্বপনে।
অতি সকরুণমুখী আঁখি অশ্রু ঝরে
নৃপতি মোহিয়া কহে মায়ার প্রকারে।
আমি তো সনকা প্রভু অনেক দুঃখিনী
শোকদুঃখে মৃতাবত বঞ্চি একাকিনী।
রাজ্যনাশ হইল সব প্রজার দুর্গতি
কেমনে তেজিল প্রভু রাজ্যের মমতি।
অভাগিনী সনকারে তিলেক নাহি দয়া
শোকদুঃখে বঞ্চি আমি মৃতাবত হইয়া।
অশেষ প্রকারে কহে হইয়া করুণ
তুমি তো পাষাণ-হিয়া কঠিন দারুণ।
যদি রাজ্যখণ্ড আমা প্রতি থাকে দয়া
প্রভাতে দেশেরে চলো ছাড়ি মিছা মায়া।
নৃপতি মোহিয়া পদ্মা করিল গমন।
নিদ্রাভঙ্গ হইল রাজা বিপ্রদাস গান॥

৮

পাহাড়ি

ছলি গেলা পদ্মাবতী নিদ্রাভঙ্গ নরপতি
বসিলা হইয়া চমকিত
ডাকি আনি কর্ণধারে হস্ত ধরি কহে তারে
স্বপ্নকথা হইয়া বিষাদিত।
যামিনী প্রভাত শেষে অতি সকরুণ ভাষে
শিয়রে সনকা মোরে বলে
মোর রাজ্য-অধিকার আসি অন্য নরবর
বল করি লএ অবহেলে।
অহে অবগতি করো প্রাণসখা
রাজ্যের মমতি দহে প্রাণ মোর স্থির নহে
সনকা কেমনে হবে দেখা।
সোঙরিতে রূপগুণ ধরিতে না পারি মন
রজনি প্রভাতে দেশে নড়ি
দারুণ সন্তাপ কহি যদি পক্ষ-জাতি হই
অন্তরিক্ষগতি উড়ে পড়ি।

নৃপতি করুণবাণী কাণ্ডার মনেতেগণি
করজোড়ে কহে সবিনয়
তেজহ বিলাপ জতো স্থির করো মনরথ
প্রভাতে গমন সুনিশ্চয়।
কথোপকথন-গতি রজনি বঞ্চিলা তথি
দিনমণি উদয় প্রভাতে
দ্বিজ বিপ্রদাস কবি জনমে জনমে সেবি
পদ্মা-পদে কহে জোড়-হাথে॥

৯

## জমক ছন্দ

প্রভাতসময়ে রাজা প্রাতক্রীড়া করি
কাণ্ডার সেবক সঙ্গে চলে রাজপুরী।
দাঁড়ায়্যা রাজার কাছে নিবেদি কারণ
স্বপন দেখিয়া রাজা স্থির নহে মন।
রাজ্যখণ্ড নষ্ট হয় কি করি এথায়
জাইব দেশেরে মিতা দেহ ত বিদায়।
মিতার বিচ্ছেদে দুঃখ ভেদে অধিকারী
যদি দেশে জাবে মিতা কি বলিতে পারি
আহিক্কা পুরিয়া রাজা দিল বহুধন
পাত্র-মিত্র সম্ভাষ করিল সর্বজন।
দুই মিতা কোলাকুলি পরম পীরিত
নানারত্নে কৈল রাজা চাঁদোরে ভূষিত।
যাত্রা করি মিত্র স্থানে হইল বিদায়
জার জেই যোগ্য রাজা তুষিল সভায়।
কাণ্ডার চাকর জত করে নিয়োজিত
অবিলম্বে জত সাজ কইল বুহিত।
মিতার নিকটে রাজা পায় জতো ধন
কাণ্ডারে বাহিয়া করে ডিঙ্গা অভরণ।
অনুবর্জি মিতারে চলিলা নৃপবর
চাঁদো রাজা উঠিল প্রধান মধুকর।
বাহ বাহ বলিয়া ডাকয়ে চাঁদো-রায়
শুভক্ষণে বুহিত্র মেলিয়া দেশে জায়।
হরষিত চাঁদো সব পাটন বাহিল
কড়ি-সঙ্ক দহে রাজা কড়ি-সঙ্ক লইল।
দরিয়ায় প্রবেশ করিল মধুকর
দেশের উদ্দিশে ডিঙ্গা বাহে নিরন্তর।
সঙ্কে[ত]-মাধব পূজে হরিষ-অন্তর
দিবস-রজনি বাহি এড়ায় সাগর।
মগরায় নৃপতি হইল উপনীত
চৌমুখা বাহিয়া রাজা এড়ায় তুরিত।
ছত্রভোগ প্রবেশ করিল অম্বুলিঙ্গে
তীর্থকার্য্য স্নানদান করিলেক রঙ্গে।
খনিয়া বহিয়া জায় তাহার মেলান
ওথায় মনসা নেতো করি অনুমান।
ঝড় বৃষ্টি মেঘ আর হনুমান লইয়া
কালিদহে উপনীত মহাক্রোধ হইয়া।
চাঁদোর কুগ্রহ-দশা না জায় খণ্ডন
কালিদহে আসি ডিঙ্গা দিল দরশন।
মনসার বাদে কারো নাহিক নিস্তার
দ্বিজ বিপ্রদাস বলে পদ্মা-পদ সার॥

১০

পটমঞ্জরী

চাঁদোর কুমতি অতি     মনে ভাবে পদ্মাবতী
আনিল প্রবল মেঘগণ
পাণ্ডু আদি পুষ্কর     ডাকে অতি ঘোরতর
ছাড়িয়া জে প্রবল গর্জ্জন।

মেঘ লাগে ভাগে ভাগে     রহিল সকল দিগে
মহাঘোর হইল অন্ধকার
মেঘের আরম্ভ-ডাকে     কেহ কারে নাহি দেখে
শুনিয়া নৃপতি চমৎকার।

উথলিল কালিদহের পানি
মেঘে অন্ধকার কৈল     দিনমণি লুকাইল
দিগ-বিদিগ নাহি জানি।

দারুণ ঝনঝনা পড়ে     ত্রাসে লোক প্রাণ ছাড়ে
চাঁদো রাজা দেখিয়া তরাস
শিলাবৃষ্টি জতো হয়     নাহি লেখা-জোখা তায়
ঝড় বহে প্রবল বাতাস।

জতো বৃক্ষ ছিল কূলে     ভাঙ্গিয়া পড়িল জলে
পঞ্চধারে হএ বরিষণ
বিপরীত হইল ঝড়     বড় ঘরের উড়ে খড়
ভাঙ্গিয়া রহিল খানে খান।

বিষম স্রোতের ডাকে     ডিঙ্গা ফিরে পাকে পাকে
পাড়ি দিতে হইল বিকল
প্রমাদ ঢেউর শব্দ     কর্ণে তালি লাগে শব্দ
গগনে উঠিয়া লাগে জল।

কাণ্ডার ডাকিয়া বলে     নোঙ্গর ফেলাও জলে
ধনে প্রাণে নাহিক নিস্তার
ভাবিয়া মনসাদেবী     বলে বিপ্রদাস কবি
অন্তকালে করিবা উদ্ধার॥

## ১১

### পয়ার

ডাক দিয়া বলে চাঁদো হইল বিসম্বাদ
আন নহে কানি আসি করিব প্রমাদ।
দৃঢ়মুষ্টি করি ভাই ধরহ কাণ্ডার
উমামহেশ্বর চিন্ত পাইবা নিস্তার।
চাঁদো বলে রক্ষ বাপু দেব ত্রিলোচন
কালিদহে কানি মোর লয় প্রাণ-ধন।
অধিক মনসা কোপে ডাকে হনুমানে
সপ্ত ডিঙ্গা অবিলম্বে ডুবাও এখনে।
জেই মাত্র আজ্ঞা দিলা অস্তিক-জননী
সাপটে জুড়িল সব কালিদহের পানি।
কাণ্ডার বলয়ে রাজা শুনহ বিচার
ভজহ মনসা-পদ পাইবা নিস্তার।
সকল মজিল তব মনসা নিন্দিয়া
তব দোষে দেশেরে না জাব নিস্তারিয়া।
চাঁদো বলে প্রাণ গেলে না ভজিব কানি
যদি রুষ্ট হয় তবে বধিবে পরাণী।
ইহা শুনি মনসা অধিক বাড়ে দুঃখ
ডুবাও তুরিতে ডিঙ্গা চাহো কার মুখ।
শুনিয়া বাড়িল কোপ পবনকুমার
লাফ দিয়া বুহিত্র উপরে করে ভর।
গলই চাপিয়া মাত্র নাএ ভরা দিল
চক্রাবর্তে ফিরি ডিঙ্গা রসাতল গেল।
চাঁদো বলে রক্ষ বাপু উমামহেশ্বর
অবিলম্বে সেই নায় করে পদভর।
আঁখির নিমেষে অবহেলায় ডুবায়
ত্রাস পাইয়া চাঁদো রাজা আর নায় জায়।
এইমতে ডুবাইল ছয় মধুকর
জেই নায় আছে চাঁদো তাহে কৈল ভর।
মনসা বলে[ন] শুন পবনকুমার
এখন বধিব চাঁদো শুনহ উত্তর।
এথা আমা পুজে যদি চাঁদো নৃপবরে
সকল বুহিত্র দিয়া পাঠাবো দেশেরে।
পুনরপি কর্ণধার বলে বারবার
এমু পদ্মা ভাবো জদি পাইবে নিস্তার।
চাঁদো বলে না ভজিব কানির চরণ
যদি রুষ্ট হয় তবে বধিবে জীবন।
শুনি কোপে আজ্ঞা পদ্মা দিলেন সত্বর।
ভাসাইয়া চাদোরে ডুবাও মধুকর।
পদ্মার ইঙ্গিতে বীর কোপে অবিশাল
চাঁদোরে ভাসাইয়া ডিঙ্গা লইল পাতাল।
ধনজন সঙ্গে ডিঙ্গা লইল বিষহরি
গচ্ছিত করিয়া রাখে বরুণের পুরী।
মেঘ বায়ু নিজ স্থানে লড়িল সত্বর
ভাসিয়া বেড়ায় চাঁদো জলের উপর।
ঢোকে ঢোকে জল খায় তমু নাহি ডুবে
হেতালের বাড়ি রাজা ধরএ অভাবে।
বুড়িয়া না মরে চাঁদো দেবীর মায়ায়
অন্তরিক্ষে রথভরে হাসে মনসায়।
জলেতে ভাসিয়া রাজা বল নাহি [ গায় ]
হাঁকর-মকরে কেশ টানি ছিড়ি খায়।
কান্দে রাজা অতি দুঃখে হইয়া কাতর
কানির বিবাদে রক্ষা নাহি প্রাণেশ্বর।
দেখিয়া মনসা মনে হইয়া বিমরিষ
মায়ায় সৃজিলা এক আনিলা বালিষ।
আপনার নাম দেবী তথিত্তে লিখিয়া
চাদোর নিকটে লইয়া দিলা ভাসাইয়া।
ইহা দেখি চাঁদো রাজা লয় বা শরণ
কুশলে পাঠাবো দেশে দিয়া ধনজন।
বালিষ পাইয়া রাজা স্বস্তি পায় মনে
তবে কৈল দয়া মোরে বাপু ত্রিলোচনে।
মনসার নাম মাত্র দেখিল তাহায়
কোপেতে বালিষ ঠেলি ফেলে বাম পায়।

পরশ কানির নাম কৈল্ন দৈবদোষে
হেতালের বাড়ি মারে পদ্মার বালিষে।
ধামাই নাগেরে দেবী দিলা পাঠাইয়া
চাঁদোর হেতাল-বাড়ি লইল কাড়িয়া।
চাঁদো বলে কানি মোর বাড়ি কাড়ি লয়
কোপেতে ধামাই কেশ ছিঁড়িয়া ফেলায়।
আর কতক্ষণ মনে ভাবিয়া কমলা
আপনার নাম লিখি দিল এক ভেলা।
ভেলা দেখি সম্ভ্রমে নেহালে নৃপবর
মনসার নাম লেখা ভেলার উপর।
কুপিয়া চরণে ঠেলি ফেলিলেক ভেলা
মনসার নামে ফেলি দিল কুলকুলা।
জলেতে ভাসিয়া চাঁদো বল নাহি গায়
নড়িতে না পারে ঢোকে ঢোকে জল খায়।
নেতো বলে পদ্মাবতী চাঁদো পাছে মরে
অবিলম্বে তোলো কূলে জাউক দেশেরে।
বাউ ঢেউ প্রতি পদ্মা করিল ইঙ্গিত
চাঁদো নরপতি কূলে তোলহ ত্বরিত।
হরষিতে চাঁদো কূলে তুলিলো কৌতুকে
ভাসিতে ভাসিতে পদ মৃত্তিকায় ঠেকে।
ক্ষেনেক বিলম্বে চাঁদো মুখ তুলি চায়
নগরের প্রজাগণ দেখিবারে পায়।
চাঁদো বলে প্রাণরক্ষা করিল গোঁসাই
পাপিষ্ঠ কানিরে মোর আর ভয় নাই।
ধরণী ধরিয়া রাজা আর ধীরে ধীরে
হামাকুড়ি হামাকুড়ি উঠি বৈসে তীরে।
চাঁদোর দুর্গতি কথা শুন সর্বজন
দ্বিজ বিপ্রদাস চিন্তে মনসা-চরণ॥

## ১২

নির্বল বিশেষ তনু ভাসিয়া সলিলে
ধীরে ধীরে নৃপতি উঠিয়া বৈসে কূলে।
রবির আতষে চাঁদো করিল শয়ন
শোকদুঃখে মৃতাবত করএ রোদন।
কান্দে কান্দে চাঁদো রাজা বসিয়া বিষাদে
সর্বনাশ হইল মোর কানির বিবাদে।
সর্ব-অঙ্গ হস্তপদ বিথানে লোটায়
মুখে বোল নাহি মাত্র চারি ভিতে চায়।
আর না দেখিব গিয়া চম্পকনগরী
কোথা রহে ঠাঠ-পাট সনকা সুন্দরী।
বিপাকে মরণ দেখি না জাইব আর
কুক্কুর-শিবার মাত্র হইল আহার।
পাপিষ্ঠ কানির বাদে নাহি অব্যাহতি
শ্রাদ্ধ পিণ্ডদান বিনে হইল অধগতি।
ধন পুত্র প্রাণ আর নৌকার চাকর
লক্ষ লক্ষ নরবধ কানির উপর।
শুনিয়া চাঁদোর কথা হাসে পদ্মাবতী
দ্বিজ বিপ্রদাস বলে পদ্মা-পদে গতি॥

## ১৩
### পাচালী

ছলিবারে চাঁদো রাজা মনসাকুমারী
গৃহস্থের বধূ-রূপে কাখে কুম্ভ করি।
চাঁদোর সাক্ষাতে গিয়া জিজ্ঞাসে বচন
তুমিও পুরুষবর নৃপতিলক্ষণ।
এতেক দুর্গতি তব কহ কি কারণ
একেশ্বর উলজ কে লইল ধনজন।
মুখ তুলি বলে রাজা করুণভারতী
চম্পকনগরে ঘর চাঁদো নরপতি।
সপ্ত ডিঙ্গা সাজি গেনু অনুপাম পাটন
কানির বিবাদে মোর মজে ধনজন।
হাসি বধূ বলে বুড়া কানি বলো কারে
চাঁদো বলে তোমরা মনসা বলো জারে।
বধূ বলে দেবতা নিন্দিস কি কারণ
তখির কারণে দুঃখ ভুঞ্জহ রাজন।

মনসা-চরণ পূজ শুন নৃপবর
শিব শিব বলি রাজা কর্ণে দিল কর।
প্রাণ গেলে না পূজিব কানির চরণ
শুনিয়া হাসেন বধূ বলেন বচন।
শ্মশানের মৃত-বাস পরিধান কর
কাষ্ঠ ভাঙ্গ শ্রীফলের নড়ি ভর কর।
বধূর বচনে চাঁদো ভ্রমে নদীতীরে
মৃত-বাস পরি শ্রীফলের নড়ি করে।
অন্নাভাবে মাংসহীন প্রবীণ উদর
লাগিয়াছে মৃত্তিকা সকল কলেবর।
পাকালায় লোচন কোঠর জেন ভূল
তার মূর্তি দেখি পদ্মা হাসিয়া বিকল।
মায়া পাতি পদ্মাবতী কহিলা নাগেরে
কাষ্ঠরূপ রহ গিয়া কানন ভিতরে।
গুড়ি গুড়ি চাঁদো রাজা কাননে সাঁভায়
কাষ্ঠ বলি চাঁদো রাজা নাগেরে কুড়ায়।
ধীরে ধীরে প্রাণশক্তি কাষ্ঠ বোঝা বাঁধে
তুলিতে না পারে চাঁদো দাঁড়াইয়া কাঁদে।
বেথিত হইয়া দেবী ধামাই পাঠাইল
নররূপী গিয়া তথা কাষ্ঠ তুলি দিল।
শিরে বোঝা করি চাঁদো জায় ধীরে ধীরে
উপনীত হইল গিয়া কুমার-বাসরে।
কেমতে বেচিব কাষ্ঠ ভাবে অভিমান
এত দুঃখ ছিল মোর ললাটে লিখন।
কুমার বলএ কাঠুরিয়া ভাই শুন
এই কাষ্ঠ-বোঝা লও কড়ি চারি পোন।
শিরে বোঝা চাঁদো রাজা হইল কাতর
কাষ্ঠ-বোঝা ফেলে হাঁড়ি-পাখই উপর।
দশ বিশ হাঁড়ি ভাঙ্গে কুমার কুপিত
দাড়ি ধরি টানিয়া বেড়ায় চারি ভিত।
কিল-চড়ে চাঁদো রাজা হইল মূর্ছিত
ভয় পাইয়া কুমারের নারী চমকিত।
মুখে জল দিয়া তারে করএ চেতন
প্রিয় বাক্য বলি কড়ি দিল চারি পোন।
কচুর পাতায় কড়ি লইল বাঁধিয়া
ধীরে ধীরে নগরে প্রবেশ করে গিয়া।
এই কড়ি দিয়া আজী কিনিব বসন
আর কাষ্ঠ আনি অন্ন করিব ভোজন।
তাতির বাটিতে গেলো বসন কিনিতে
দেখিয়া সকল তাতি হরষিত চিতে।
জার জতো বসন চাঁদোর আগে আনে
চারি পোন কড়ি বস্ত্র মূলায় তখনে।
শুনিয়া সকল তাতি ক্রোধযুক্ত হইয়া
ঢেকা মারি খেদালিয়া বলি ভূতলিয়া।
মনসা বলেন নাগ শুনহ এখন
কাষ্ঠরূপ ছাড়ি সভে করহ গমন।
চারি ভিতে নাগ দেখি কুমার সভয়
বাদিয়ার কাষ্ঠ কিনি খাইনু আপনায়।
বাপ-পোএ কুমারেরা রড়ারড়ি ধায়
তাতিপাড়া নিকটে চাঁদোর লাগ পায়।
টানিয়া চাঁদোর ছিড়ে পাকা গোপদাড়ি
কাড়িয়া লইল তার চারি পোন কড়ি।
মৃতাবত হইয়া কান্দে চাঁদো নরবর
দুই হাতে মুছে রাজা লোচনের জল।
খুধায় তৃষ্ণায় রাজার পোড়ে তো শরীর
কান্দিতে কান্দিতে রাজা গেল নদীতীর।
বসিয়া ভাবেন দুঃখ চাঁদো মহারাজ
হউক মরণ জীবনেতে নাহি কাজ।
পুনরপি পদ্মাবতী বধূ-রূপ হইয়া
কাঁখে কুম্ভ করি বলে চাঁদো কাছে গিয়া।
সকল লক্ষণযুক্ত তুমি মহারাজে
কহ সত্য এতেক দুর্গতি কোন কাজে।
শুনি চাঁদো মুখ তুলি বলে প্রত্যুত্তর
চম্পকনগরে বাসি চাঁদো নৃপবর।
ধন পুত্র বুহিত্র সকল নৈল কানি
তেঞি মোর দুরাদৃষ্ট এতেক নাটানি।

হাসিয়া বলেন পদ্মা কানি বলো কারে
চাঁদো বলে মনসা তোমরা বলো জারে।
বধূ বলে দেবতা নিন্দিস কি কারণ
আপনা কুবুদ্ধি দুঃখ ভুঞ্জিস রাজন।
কাতর হইয়া তবে বলে চাঁদো-রায়
খুধায় বিকল প্রাণ বলহ উপায়।
বিশেষ কৌতুকি পদ্মা চাঁদো প্রতি বলে
কলা-চোপা কুড়াইয়া খাও নদীকূলে।
শিব শিব বলি চাঁদো করএ অক্ষেমা
তুমি না জানহ বধূ আমার মহিমা।
হস্তী ঘোড়া সেনাপতি সৈন্য অগণন
সকল সম্পূর্ণ মোর আছএ ভুবন।
নৃপতি হইয়া চোপা কুড়াবো কেমনে
সংসার ভরিয়া লাজ কি মোর জীবনে।
এতেক শুনিয়া পদ্মা চাঁদোরে বুঝায়
দ্বিজ বিপ্রদাস বলে মনসার পায়॥

## ১৪
### শ্রী রাগ

ত্রৈলোক্য-ঈশ্বর প্রভু রাম অবতার
হরিল তাহার সীতা রাবণ দুর্বার।
শুন শুন বারতা অবুধ মহারাজ
চোপা কুড়াইয়া খাও ইথে নাহি লাজ।
আর দেখ নরবর দেব মহেশ্বর
জ্ঞান সাধিবারে ভিক্ষা মাগে ঘরে ঘর।
প্রাণ রক্ষিবারে সভে সব ভক্ষ ভক্ষে
খাও কুড়াইয়া চোপা কে তোমারে দেখে
শ্রীবৎস নৃপতি চিন্তাদেবী আর রানি
দৈবদোষে কাঠ বেচি খাইল অবনি।
কথো দিনে নিজ রাজ্য পায় পুনর্বার
পরান বাঁচিলে তেনো হইব তোমার।
নল-দময়ন্তী আর পাণ্ডব জতেক
এইমতে দুঃখ সভে পাইল কতেক।
বুঝাইলা মনসা চাঁদোর বরাবরি
দ্বিজ বিপ্রদাস বলে কর-জোড় করি॥

## ১৫
### ভৈরবী

বধূর বচন শুনি দৈবদোষে দুঃখ মানি
ধীরে ধীরে জায় নৃপমুনি
চিন্তি গুণি সবিশেষ সহিতে না পারি ক্লেশ
অপমানে চক্ষে পড়ে পানি।

বিধি এতো দুঃখ লিখিল কপালে
জীবনে নাহিক কাজ সংসার ভরিয়া লাজ
এই মোর ছিল কর্মফলে।

জনমে জনমে কতো পাপ কৈনু অবিরত
এত দুঃখ তথির কারণে
সুরেশ্বরী-পূর্বতটে ভ্রমে রাজা ঘাটে ঘাটে
কলা-চোপা কুড়ায় জতনে।

মনের বিলাপ দূর চোপা পা[ই]য়া বহুতর
পাখালিয়া স্তম্ভ কৈল কুলে
চাঁদোরে বিষম বিধি হরিল সকল বুদ্ধি
স্নান হেতু ওলে গিয়া জলে।

আমি চাঁদো মহারাজা হরে কৈনু নানা পূজা
এখন হইল সর্বনাশ
গোটা কত চোপা দিয়া পুজি হরে ভক্তি হইয়া
বিরচিল দ্বিজ বিপ্রদাস ॥

১৬
পয়ার

পদ্মা বৈল কুবুদ্ধি পাইল নৃপবরে
চোপা খাইবেন আজী বাপু মহেশ্বরে।
চোরা গাই ছিল কাছে দিল হাঁকারিয়া
আসিয়া সকল চোপা খাইল কুপিয়া।
জলে থাকি হাঁহাঁ চাঁদো বলে দুষ্ট বাণী
মায়া পাতি মোর চোপা খাইলেক কানি।
খুধায় আকুল চাঁদো চঞ্চল শরীরে
কান্দিতে কান্দিতে জায় গঙ্গা তীরে তীরে।
ব্যাধগণ পক্ষ-ফাঁদ জথা পাতিছিলো
সেইখানে গিয়া চাঁদো উপনীত হইল।
নিকটে দাঁড়ায়্যা তবে কান্দে উচ্চ রায়
পড়্যাছিল ফাঁদে পক্ষ উড়িয়া পালায়।
কোপে জতু ব্যাধ মেলি ধরিয়া চাঁদোরে
নাথি চড় প্রহার করএ অবিচারে।
আর্তনাদ ডাক ছাড়ে কান্দে নৃপমুনি
কোন দোষ কৈনু তব বেড়ি মারো কেনি।
ব্যাধ সব বলে বুড়া হেন বলি নড়
ঝাক সহ আসি হেথা অবিলম্বে পড়।
কুবুদ্ধি দিলেন পদ্মা চাঁদো বরাবর
ঝাক সহ পড় চাঁদো ডাকে নিরান্তর।
দৈস্য সব ডাকা দিয়া জায় হেন কালে
চাঁদোর কুবুদ্ধি-ভাষা শুনি সভে জলে।
মুষ্টিঘাত চড় নাথি প্রহার করিয়া
কাটিবারে লইয়া জায় চিকুরে ধরিয়া।
কাতরোক্তি বলে চাঁদো না মারিহ প্রাণে
কি করিব কি বলিব বল সন্নিধানে।
দৈস্য বলে হেন বোল বলো নিরন্তর
ইহা এড়ি আর নিয়া আনহ সত্বর।
হেনো কালে এক সাধু পুত্র লইয়া পোড়ে
ইহা এড়ি আর আন চাঁদো ডাক ছাড়ে।
সর্বজনে মহাকোপে অমঙ্গল শুনি
নাথি চড় মারে তারে কেশে ধরি টানি।
এমন না হয় এ জলন্ত সর্বকাল
শুন রে অবুধ হেন বলো অবিশাল।
কুবুদ্ধি কারণে রাজা উহা না বলিয়া
এমন জলন্ত হউক বলে ডাক দিয়া।
হেন কালে নগরে লোকের ঘর পোড়ে
এমন জলন্ত হউক চাঁদো ডাক ছাড়ে।
নাথি কিল চড় তারা মারে বিপরীত
পড়িল ধরণীতলে হইয়া মূর্ছিত।
কেশ ধরি টানিয়া এড়িল কত দূরে
পদ্মার মায়ায় চাঁদো প্রহারে না মরে।

বিমর্ষ হইয়া রাজা আছে খিতি-তলে
দ্বিজমূর্তি ধরি পদ্মা আসি হেন কালে।
সদয়হৃদয় তারে বলেন ব্রাহ্মণ
রাজমত দেখি তব দুঃখ কি কারণ।
মাথা তুলি দেখে রাজা সমুখে ব্রাহ্মণ
প্রণাম হইয়া কহে আপন কারণ।
শুনিয়া বলএ দ্বিজ শুন সন্বিধান
ব্রাহ্মণের বাটী থাক হইয়া কৃষাণ।
দিন কথো সন্তাপিয়া জাইয় নিজ রাজ্য
চাঁদো বলে দ্বিজ মোরে কৈলা ভালো কার্য্য।
চাঁদোর দুর্গতি কথা শুন সর্বজন
দুহে আগমন কৈলা বিপ্রদাস গান॥

## ১৭

### শ্রী রাগ

আগেতে চলিল দ্বিজ পাছে জায় চাঁদো-রাজ
উপনীত ব্রাহ্মণের পুরী
দেখাইয়া দ্বিজবর পদ্মা কৈলা রথে ভর
বলে চাঁদো কর-জোড় করি।
আমি ত কৃষাণ বড় ক্ষেত্রকর্মে অতি দড়
থাকিবো তোমার গৃহবাসে
ত্রিসন্ধ্যা ভোজন করি চারিখানি বস্ত্র পরি
এক তঙ্কা লই এক মাসে।
ব্রাহ্মণ বেথিত হইয়া ঝাটো স্নান করাইয়া
শুক্ল বস্ত্র পরাএ তখন
প্রচুর ব্যঞ্জন অন্ন দিল তারে সুপ্রসন্ন
সুখে চাঁদো করিল ভোজন।
কাঁচি টোকা হাতে দিয়া বুহিতা বাকুড়ি লইয়া
নিড়াইতে দিল যত্ন করি
চাঁদো রহে কুতুহলে পথেতে পথিক বলে
ভালো ধান্য ঝড়া বিষহরি।
মনসার নাম শুনি কোপে জ্বলে নৃপমুনি
এথা কানি মোর বিগুমান
বিবর্ণবদন হইয়া দুই আঁখি পাকালিয়া
তৃণ এড়ি কাটে সব ধান।
দ্বিজ আসি ক্রোধমুখে ধান্যের দুর্গতি দেখে
নাথি চড় প্রহার করিয়া
গালি পাড়ে অনিবার দুইখানি বস্ত্র তার
কাচি টোকা লইল কাড়িয়া।

কান্দে চাঁদো লোটাইয়া  দ্বিজ দেখি দাঁড়াইয়া
দয়া করি আনে পুনর্বার
একখানি বস্ত্র লইয়া  তিন সন্ধে অন্ন খাইয়া
থাক বুড়া বাটীতে আমার।

বলে দ্বিজ নিরান্তর  গোধন রাখহ মোর
শুনি চাঁদো হরষিত-মন
হস্তেত পাচন লইয়া  চলে গরু চালাইয়া
প্রান্তর মাঝেতে দরশন।

গরু রাখে নৃপবর  দিন দুই অপসর
কুবুদ্ধি দিলেন পদ্মাবতী
চাঁদো হইল হতজ্ঞানে  গরু এড়ি দিল ধানে
হাথে বাড়ি নাচে নরপতি।

সর্ব গরু ধান্য খায়  গৃহস্থ দেখিতে পায়
কাড়িয়া লইল তার বাড়ি
বাড়ি দশ বিশ মারে  শোণিত পড়এ ধারে
ভূমি পড়ি জায় গড়াগড়ি।

বসন কাড়িয়া লয়  কান্দি চাঁদো রাজা জায়
পদ্মা মায়া পাতে হেন কালে
পঞ্চ নাগ মায়া-বেশে  অভিনব দরবেশে
চাঁদোরে রহায় তরুতলে।

জেন সুরাপানে মত্ত  প্রথম উন্মত্ত চিত্ত
বেড়িল চাঁদোর চারি ভিতে
দেখি পঞ্চ দরবেশ  ত্রাসে চাঁদো বাড়ে ক্লেশ
দ্বিজ বিপ্রদাস বিরচিতে॥

১৮

পয়ার

দরবেশ মেলি চাঁদো ধরিল সত্বর
ভালো হইল আইল হিন্দু আমার নগর।
মাথায় তইকা দিয়া আএ মোর সনে
এক ঠাই মাগিয়া বেড়াব ছয় জনে।
কেহ দুষ্ট ভাত লইয়া জাচায় রাজায়
কেহ মুখে ঝুটা পানি দিতে চাহে গায়।
আর দরবেশ মাতোয়ালা হইয়া জায়
চামড়ার বাড়ি মারে চাঁদোর মাথায়।
আর দরবেশ তৈকা মাথে দেয় তুলি
উসারিয়া জায় রাজা শিব শিব বলি।

শুনিয়া ভূতের নাম কুপিল সত্বর
ছাড়িয়া ভূতের নাম বল পেগম্বর।
প্রমাদ দেখিয়া চাঁদো কান্দে দুঃখ মানি
দুই হাথে মুছে রাজা লোচনের পানি।
ঘুচিল পদ্মার মায়া গেলো দরবেস
রড়ারড়ি চাঁদো রাজা পলাইয়া আইসে।
কালিদহে ডুবিল চাঁদোর মধুকর
আসিয়া বারুইপুর উঠে নৃপবর।
তথা কুমারের ঘরে বেচে কাষ্ঠ-বোঝা
চৌতলেতে চোপা কুড়াইল চাঁদো রাজা।
পক্ষ ব্যাধ সঙ্গে দেখা সেই নদীতটে
দৈস্য সনে দরশন হইল কালীঘাটে।
মাহেশে দেখিল চাঁদো পুত্রের দাহন
দিগঙ্গে দেখিল রাজা নগর-পোড়ন।
হুগুলি রাখিল গরু ব্রাহ্মণ-আশ্রমে
ত্রিবেণী দেখিল দরবেশ পঞ্চ জনে।
নাহি জানে দিবানিশি চাঁদো রাজা জায়
চন্দ্রকেতু-রাজ্যে গিয়া পরবেশ হয়।
পথে দাঁড়াইয়া রাজা ভাবে মনে মনে
নৃপতি মিতার রাজ্য আছে এইখানে।
আমি নরপতি চাঁদো বিখ্যাত সংসারে
অনেক গৌরব মিতা করিব আমারে।
এতো ভাবি মিতের দুয়ারে উপনীত
দ্বারি প্রতি বলিল জানাও মোর মিত।
আমি চাঁদো রাজা ঘর চম্পকনগরে
মোর এই দুঃখদশা জানাও তুমি তারে।
সর্বকথা কহে দ্বারি রাজার গোচর
দুঃখী হেন দেখি বলে চাঁদো নৃপবর।
শুনিয়া ঈষত হাসি বলে দণ্ডধরে
হেন রূপে মিতা কেন আসিব এথারে।
এক বোল আছে মিতার আপদলক্ষণ
মনসাকুমারী নিন্দা করে সর্বক্ষণ।
কেমত প্রকারে দুঃখ দিলা বিষহরি
তেজ্ঞি বা নাটায়্যা মিতা আইল মোর পুরী।
আপনি চলিল রাজা হইয়া সদয়
দুই মিতে সম্ভাষ হইল পরিচয়।
কোলে করি চাঁদোরে লইল অভ্যান্তরে
উদ্বর্তন করি স্নান করায় মিতারে।
দিব্য বস্ত্র পরাইল বসায় আসনে
মধুর সুরস দির্ব করায় ভোজনে।
জিজ্ঞাসিলা রাজা দুঃখদশা কি কারণ
মনসা-চরণে বিপ্রদাস বিরচন॥

## ১৯

### কেদার

চাঁদো বলে কহি মিত সাজিয়া ধুহিত সাত
বাহিয়া গেলেম কালিদয়
তথা আইল নাগ-দল দেখিয়া আমার বল
পলাইল সভে প্রাণভয়।

অহে মিত কি আর বলিব দুঃখবাণী
বুহিত্র জীবন ধন ছয় পুত্র সুভাজন
সর্বসুখ মজাইল কানি।

ভাঙ্গিয়া কানির ঘর ভরা দিনু মধুকর
বাহি গেনু অনুপাম পাটন
নৃপতিরে মিতা কৈনু জতো দির্ব বদলিনু
সপ্ত ডিঙ্গা করিনু সাজন।

বহু দিন সেই রাজ্য ডিঙ্গা মেলি আসি রাজ্য
প্রবেশিনু কালীদহ জলে
কানি পাতে অবতার ঝড় বিষ্টি অন্ধকার
সপ্ত ডিঙ্গা লইল পাতালে।

অবিরত জলে ভাসি নাহি জানি দিবেনিশি
ভাগ্যপুণ্যে রহিল জীবন
জতেক পাইনু দুখ কহিতে বিদরে বুক
দ্বিজ বিপ্রদাস সুরচন॥

২০

জমক ছন্দ

শুনিয়া মিতার দুঃখ নৃপতিনন্দনে
নানা উপহারে মিতে করাইলা ভোজনে।
দেবতা-প্রসাদ শুনি খাইল সত্বরে
মনসার বারা চাঁদো দেখে সেই ঘরে।
কোপে কাঁপে চাঁদো রাজা হইল বাহির
আনিল কলার মাজী হইয়া অস্থির।
গলে তাহা দিয়া অন্ন উলিল সকল
তখনি দেশেরে জায় চাঁদো ভূমণ্ডল।
আস্তে ব্যাস্তে চন্দ্রকেতু ধরিয়া রহায়
মহাক্রুদ্ধ হইয়া বলয়ে চাঁদো-রায়।
ঘরের ভিতরে তব কানি পাপ বারি
না থাকিব তোর বাড়ি জাব নিজ পুরী।
যত্ন করি নরপতি মিতারে রহায়
কল্য নিশি-প্রভাতে জাইও নিজালয়।
এই সভা সমেতে মনসা পুরো আশ
আজী রহিল গীত বলে বিপ্রদাস॥

॥ দশম পালা সাঙ্গ ॥

# একাদশ পালা

১

## বরাড়ি রাগ

রজনি বঞ্চিয়া সুখে চাঁদো নৃপ-রায়
প্রভাতে মিতার তবে করিল বিদায়।
দিব্য চতুর্দোল হস্তী ঘোড়া সেনাদল
অনুবজি কতো দূরে রাখে ভূমণ্ডল।
চতুর্দোল চড়িয়া ভাবয়ে নরপতি
কি করিতে পারে আর কানির শকতি।
চাঁদো রাজা মন্দ বলে জানি মনসায়
সত্বরে কুবুদ্ধি দিয়া চাঁদোরে রহায়।
আমি চাঁদো রাজা হই বিদিত সংসারে
পরের বিভূতি লইয়া না জাব দেশেরে।
সভেরে বলিল জাও মিতার গোচর
একেশ্বর জাবো রাজ্য চম্পকনগর।
খসাইয়া দিল সব সুবর্ণ অভরণ
উন্মত্ত পাগল বেশে করিল গমন।
সেই মৃত্ত-বাস সেই বেল-নড়ি করে
প্রবেশিলা নিজ রাজ্য চম্পকনগরে।
দিনমুনি অস্ত গেলা রজনি প্রবেশে
হেন কালে সর্বলোক গরু লইয়া আসে।
বেনা ঝাড় ঝোপ আছে গোপথের কাছে
লাজ-ভয় চাঁদো রাজা লুকাইয়া আছে।
বিকৃতি-আকার চাঁদো গরু পানে চায়
উচ্চ পুচ্ছ করি গরু চৌদিগে পলায়।
গায় খড়ি উড়ে তার পাকা দাড়ি চুল
অভিনব শোভা করে বৃক্ষে জেন ভুল।
দেখিয়া রাখাল সব ত্রাসে অঙ্গ চালে
অমনি পাইলে ধরি খাইবেক ভুলে।
ভুল ভুল গণ্ডগোল হইল নগরে
সম্ভ্রমে কহিল গিয়া লখাই গোচরে।
দেখিনু বিরূপ ভুল নগর নিকটে
বাঁচিয়া আইনু সভে বড়ই সঙ্কটে।
লখাই চেঙ্গড়া দিল সকল নগরে
গ্রামে ভুল আসিয়াছে থাকিবা সত্বরে।
লাজে মৃতাবত চাঁদো কান্দে নিজদুঃখে
অঝর-লোচনে রাজা রহে হেট-মুখে।
মনে মনে চাঁদো রাজা করে অনুমানে
কাজলা মালিনী-ঘর আছে এই-খানে।
পরিচয় দিয়া তারে লইব শরণ
ইহা ভাবি ধীরে ধীরে করিল গমন।
কান্দিতে কান্দিতে চাঁদো গেল দ্বার-মাঝে
বিপ্রদাস বলে পদ্মা-চরণসরোজে॥

২

## বসন্ত রাগ

আমি চাঁদো রাজা হেদে শুন ল কাজলা
বিপত্ত-কালেতে মোরে না করিহ হেলা।
শুন লো কাজলা রামা আমি চাঁদো-রায়
পাইনু অনেক দুঃখ নিবেদি তোমায়।
ভুলের আকৃতি হই দুখের কারণ
লাজের কারণে পুরে না করি গমন।
কানির বিবাদে মোর মজিল সকল
ধন পুত্র হারাইনু হইনু বিকল।
কান্দিয়া নৃপতি বলে সকরুণ ভাষে
অধিক কাজলা ত্রাস বলে বিপ্রদাসে॥

৩

## পয়ার

ত্রাসভয় কাজলা ভাবয়ে মনে মন
মায়াছলে মোরে আজী বধিব জীবন।

চাঁদোর করম-দোষে কাজলা সত্বরে
অগ্নি জালি ফেলি দিল চাঁদোর শরীরে।
অধিক কান্দয়ে রাজা পুড়ি হুতাশনে
প্রবেশ করিল গিয়া রামকলা-বনে।
হেন কালে ঝাউয়া দাসী অস্ত্র লইয়া করে
পত্র হেতু জায় কলাবনের ভিতরে।
তারে দেখি চাঁদো কলা-ঝাড়েতে লুকায়
ঝাউয়া দাসী পত্র হাত বাড়ায়্যা না পায়।
চাঁদোর মস্তকে ঝাউয়া রাখিয়া চরণ
পত্র কাটে নিজ সুখে নাহি করে মন।
মাথায় বেদনা পায়্যা চাঁদো নাড়ে গা
ভুল ভুল করি ঝাউয়া ডাকে উচ্চ রা।
ত্রাসে ঝাউয়া কহে গিয়া সনকা নিকটে
এড়ায়্যা ভুলের হাথে আইনু সঙ্কটে।
শুনিয়া ভুলের নাম ত্রাস সর্বজন
সর্ব ঠাট লইয়া-বেড়ে রামকলা-বন।
মৃত্যাবত হইয়া চাঁদো কান্দে মন-দুঃখে
হেন অপমান মোর হইল লোকমুখে।
কোন পাপ ক্ষেনে মোরে গঠিল গোসাঞি
ছয় পুত্র মৈল কেন মোর মৃত্যু নাই।
দেখি কি বলিব মোরে জতো পুরীজন
হেঁটমুণ্ড করি রাজা ভাবিল তখন।
আর কেহ না চিনিব আমি চাঁদো রাজা
ভুল বলি মোরে বধ করিবেক প্রজা।
সনকা চিনিব সবে আমি চাঁদো রায়
ইহা বিনে আর কিছু নাহিক উপায়।
এতেক ভাবিয়া তবে দৃঢ় করি মন
সনকা নিকটে গিয়া কহে সকরুণ।
ভুল নহি আমি হই চাঁদো দণ্ডধর
সুবর্ণ-বাঁধান দন্ত দরশন কর।
অস্থিচর্মসার মাত্র গায় উড়ে খড়ি
মৃত-কানি পরি কটি পাকা গোপ দাড়ি।
বিকৃতি আকার চক্ষু সামায় কোঠরে
ওষ্ঠ মেলি ছয় দন্ত দেখায় সত্বরে।
পুনঃ পুনঃ বলে আমি চাঁদো ভূমণ্ডল
কানির বিবাদে মোর মজিল সকল।
সনকা ঘরের মধ্যে নৃপতি বাহিরে
প্রদীপ ধরিয়া দেখে সভয়-অন্তরে।
মহামন্ত্রি সনকা জানিল সুনিশ্চয়
প্রভুর দুর্গতি দেখি বেথিত-হৃদয়।
করে ধরি গুপ্ত বেশে লইয়া গেলো ঘরে
তোলা জলে স্নান করাইল নৃপবরে।
নানা উপহারে রানি করিল রন্ধন
নানা সুখে চাঁদো রাজা করিল ভোজন।
বিচিত্র পালঙ্কে রাজা শয়ন করিল
হেন কালে লখিন্দর দরশন দিল।
বাপের চরণ বন্দে সর্বাঙ্গ লোটায়্যা
জিজ্ঞাসেন নরপতি লখাই দেখিয়া।
কাহার কুমার এই কহ ত সুন্দরী
দ্বিজ বিপ্রদাস বন্দে দেবী বিষহরি॥

৪

পটমঞ্জরী

সনকা বলয়ে বাণী শুন প্রভু গুণমণি
পুত্র-পত্র লহ নিদর্শনে
পঞ্চ মাস গর্ভ আমি পাটনেরে গেলে তুমি
চিরদিন হইল পাটনে।

প্রসবিনু পুত্রবর নাম থুইনু লখিন্দর
পড়াইয়া করিনু ভাজন
সভার সম্মতি লয়্যা শুভক্ষণ কাল পায়্যা
দণ্ডপাট কৈল সমাপন।
শুনি সনকার মুখে নৃপতি পরমসুখে
আনন্দে লখাই লইল কোলে
পুত্র জায়া লইয়া তথা কহেন দুঃখের কথা
পরম প্রবিদ ভুমণ্ডলে।
শুভদিন লগ্ন করি সপ্ত ডিঙ্গা ধনে ভরি
বাহিয়া গেলেম বহু দেশ
নানা স্থানে চাপাইয়া তীর্থকার্য্য সমাপিয়া
কালিদহে হইনু প্রবেশ।
কানি তথা মহাদম্ভ জেন দেখি মেঘারম্ভ
নাগগণ বেড়ে চারি ভিত
দেখিয়া আমার দর্প ত্রাসে পলাইল সর্প
তবে কানি পলায় তুরিত।
ভাঙ্গিয়া মণ্ডব-ঘর তাহে ধন বহুতর
সপ্ত ডিঙ্গা ভরিনু তথাই
দিবা-নিশি নাই জ্ঞান এড়াইনু নানা স্থান
অনুপামে উপনীত হই।
সে রাজ্যের নরপতি মৈত্রতা করিনু তথি
বদলিয়া জতো রত্নধন
মৈত্র-ভোলে সেই দেশে রহিলাম অনায়াসে
নিজ রাজ্য হইনু বিসরন।
একে একলক্ষ গুণ বেপার পাইনু ধন
কুতুহলে নিবসি তথাই
স্বপ্নে তোমা দেখি নিশি বুহিত্র মেলিয়া আসি
কালিদহে উপনীত হই।
কানি আসি আকস্মাত ঝড় বিষ্টি বজ্রাঘাত
সপ্ত ডিঙ্গা পাতালে লইল
ভাসিয়া পাইনু কূল অনেক দুর্গতি গেল
ভাগ্যপুণ্যে পরান রহিল।

শুনিয়া রাজার কথা সনকার প্রাণে ব্যথা
রজনি বঞ্চিল ঐমনে
প্রভাতে ভাবিয়া মনে সর্ব জ্ঞাতি ডাকি আনে
বিনয় নিগদে সর্বজনে।
পুত্র মোর লখিন্দর রূপে গুণে বিদ্যাধর
অবিবাহ আছে মোর ঘরে
কাহার দুহিতা আছে কহ ত আমার কাছে
বিবাহ করাব লখিন্দরে।
পুটপাণি কহে সর্বে বিদায় করহ এবে
অনুমান করি নিজ বাসে
নৃপতি বিদায় দিল সভে নিজ পুরি গেলো
বিরচিল দ্বিজ বিপ্রদাসে ॥

৫

**জমক ছন্দ**

বসিয়া বণিককুল আপনার পুরি
পুত্র জায়া লইয়া সভে অনুমান করি।
বিবা-রাত্রে লখাই মরিব সর্পাঘাতে
দেখিয়া দুহিতা রাণ্ডি করিব কেমতে।
অবস্থিতা কুমারী আছিল জার ঘরে
পুরিজন লইয়া পলায় দেশান্তরে।
শুনিল নৃপতি তাহা লোকের বদনে
চিন্তাযুক্ত হইয়া রাজা ভাবে মনে মনে।
ওথায় মনসাদেবী জানিল ধেয়ানে
মর্তপুরে প্রবেশ করিলা ততক্ষণে।
সনকার মাসি রূপে আসি ধীরে ধীরে
হেনকালে স্নান হেতু সনকা সত্বরে।
মায়ায় জিজ্ঞাসে দেবী রানির অগ্রেতে
চাঁদো রাজনের বাটী জাব কোন পথে।
সনকা বলেন শুন বৃদ্ধ মহাজনি
কোথা হইতে আইস রাজপুরে জাবে কেনি।
মায়া পাতি বলে দেবী পরিচয় দী
সনকা তাহার রানি মোর বহিন-ঝি।
হরিষে সনকা তার বন্দিল চরণ
ঘরে আসি জিজ্ঞাসিলা কেন আগমন।
মনসা বলেন মাগো শুন কার্য্যকথা
লখাই-সম্বন্ধ হেতু আসিয়াছি হেতা।
উজানি সাহের ঘরে আছে তার কন্যা
বেহুলা তাহার নাম রূপে গুণে ধন্যা।
সেই কন্যা সম্বন্ধ করহ লখিন্দরে
সনকা চাঁদোর স্থানে কহিল সত্বরে।
শুনিয়া নৃপতি অতি পরম সানন্দে
আপনি চলিল রাজা পুত্রের সম্বন্ধে।
পাত্র পুরোহিত নড়ে লইয়া আয়োজন
চারু চতুর্দোলে রাজা করি আরোহণ।
যাত্রা করি গোলাট নগরে উপনীত
সরোবর-তীরে রাজা বসি হরষিত।
হেনকালে বেহুলা বিদায় করি মায়
মুকুতা-সহরে রঙ্গে স্নান হেতু জায়।
নানা অলঙ্কার পরি অতি অনুপাম
কবরি বেড়িয়া মাল্য সুগন্ধি কুসুম।
ললাটে সিন্দুর-বিন্দু জিনিয়া অরুণ
কি কহিব তার রূপ মোহে জগজন।
চারি ভিতে সখীগণ চলে ধীরে ধীরে
দ্বিজ বিপ্রদাস বলে উলে সরোবরে ॥

৬

## সুহাই

সকল সখী মেলি পুষ্করিণী-জলে উলি
দাড়ায়্যা নেহালে হরিষে
সলিল নিরমল গভীর সুশীতল
সঘন পাতাল পরশে।

বিচিত্র শতদল কমল সুকোমল
কুমুদ অতি বিকশিত
মধুপ মধুপানে সঘন সুগায়নে
গুঞ্জরে অতি সুললিত।

প্রবল রাজহংস সরল সবিশেষ
কুরল মহাকোলাহল
চকয়া অবিশাল ডাহুকা সামুখাল
কামী কোড়া গাঁড়াপোল।

সারস বক কঙ্ক সরালি মৎস্যরঙ্গ
সঘনে চিল উড়ি ফিরে
তিখির মউর বিহগ বহুতর
চরন্তি সরোবরনীরে।

সকলে বান্ধি চুড়া করন্তি জলক্রীড়া
চিকুর বাস নাস ঘরে
জলেতে করতালি আকুল জল তুলি
কয়া কয়া রোল করে।

অন্তরে কেহ গিয়া মৃণাল তুলিয়া
ভাঙ্গি দেই সুবদনে
হাসিয়া আর সখী কৌতুকে তাহা দেখি
কাড়িয়া লয় রস-মনে।

তুলিয়া পদ্মদণ্ড ছিড়িয়া খণ্ড খণ্ড
চুমুক দিয়া জল তোলে
অন্যাতে অন্যা মেলি আকাশে দেয় ফেলি
করন্তি বড় কুতূহলে।

কমল ফুল তুলি আকাশে দেয় ফেলি
লুফিয়া ধরে কেহ রঙ্গে
প্রচুর ফুল ছিঁড়ি করয়ে হুড়াহুড়ি
ফেলিয়া মারে কারো অঙ্গে।
কেহ সুগন্ধি ফুল তুলিয়া কুতূহল
সঘন পরয়ে হরিষে
এমন কালে তায় আইল চাঁদো-রায়
বদন্তি দ্বিজ বিপ্রদাসে॥

৭

## নাট রাগ

হেন কালে তথা মায়া পাতে পদ্মাবতী
বৃদ্ধ ব্রাহ্মণীর বেশে আইসে শীঘ্রগতি।
প্রচুর ধবল কেশ বাঁধিতে না পারে
আকাশে চাহিতে পড়ে ঘাড়ের উপরে।
মায়ার ছলনে দেবী সায়ের দুহিতা
বৃদ্ধ ব্রাহ্মণীর রূপে হইল উপস্থিতা।
খণ্ডখণ্ড বসন বদনে দন্ত যোড়া
খঞ্জনগমনী দেবী দুই পদ খোড়া।
সঘন নিমগ্ন আঁখি মন্দদৃষ্টি চায়
গভীর আকার শির শোভে সর্ব গায়।
মহাপদ্ম উরগে ধরিয়া করে নড়ি
খোম ধুতি পরি কাঁকে তাতিয়া চুপড়ি।
ধীরে ধীরে উপনীত সরোবর ঘাটে
বসিলা বেহুলা জলক্রীড়ার নিকটে।
অবগতি না করে বেহুলা ক্রীড়ারঙ্গে
চরণের জল লাগে ব্রাহ্মণীর অঙ্গে।
কুপিল ব্রাহ্মণী অতি জেন কালানল
দ্বিজ বিপ্রদাস বলে পদ্মা-পদতল॥

৮

## ভাটীয়ারি

অবধান নাহি করো দেখিয়া ব্রাহ্মণী
কোন গর্বে মোর অঙ্গে দিলা তো গোড়ানি
জানিবি পশ্চাতে চূর্ণ হবে অহঙ্কার
সাঁপ দিনু বিবা-রাত্রে খাইবা ভাতার।
বেহুলা পাইয়া সাঁপ মনে অতি দুঃখী
জলক্রীড়া তেজী উঠে রক্তবর্ণ আঁখি।
ব্রাহ্মণীর পদ ধরি বলে পরিহার
ভালো গালি [ দিলা ] অই আশীর্বাদ মোর।
তব সাঁপে কি হয় সহায় বিষহরি
তাঁহার প্রসাদে পূর্বজাতি না পাসরি।
বাণ-সুতা উষা আমি অনিরুদ্ধ পতি
পূজা প্রচারিতে পদ্মা জর্মাইল খিতি।
হইব চাঁদোর বহু স্বামী ত লখাই
চাঁদোরে সিজায়্যা দিব লোহার কলাই।
বিবাদ করিয়া দুহে গেলো গঙ্গাজলে
গঙ্গার গোচরে গিয়া করয়ে কোন্দলে।
নিবারণ নহে দুহে গঙ্গা করি সাক্ষী
ডুব দিল সলিলে মুদিয়া দুই আঁখি।

মনে বুঝি গঙ্গাদেবী বেহুলা তুষিয়া
দিলেন সিন্দুর-শঙ্খ ব্রাহ্মণী গঞ্জিয়া।
পুনরপি আসি দুহে সেই সরোবরে
ব্রাহ্মণী বিদায় করি গেলা নিজ পুরে
বেহুলা দেখিয়া চাঁদো হৃদয়-আনন্দ
এই কন্যা লখিন্দরে করাব সম্বন্ধ।
সেবকে ডাকিয়া আজ্ঞা দিলেক তথাই
তুরিতে গড়ায়্যা আনে লোহার কলাই
স্নান করি বেহুলা চলিল নিজ ঘরে
পাত্র পুরোহিত জায় কন্যা অনুসারে।
উজানি নগরে জায় সায় বিদ্যমান
কহেন সকল কথা বিপ্রদাস গান ॥

৯

## বরাড়ি

শুনি সায় সবিশেষ চম্পকনগর দেশ
কি আর কহিব সন্নিধান
মহারাজ চন্দ্রপতি প্রজা সহ বৈসে তথি
শান্ত দান্ত কি কব বিধান।
ধনে জনে কুলে শীলে বিক্রম প্রতাপ দলে
অসংখ্য গণনে সৈন্যদল
হস্তী ঘোড়া উট খর লেখা-জোখা নাহি তার
খিতি ভরি যশ অবিশাল।
হরিষে সোমাই দ্বিজ প্রবেশিল সাহের রাজ্য
বিবা-কার্য্য করে অনুবন্ধ
নৃপতি-তনয়বর নাম তার লখিন্দর
তব সুতা করহ সম্বন্ধ।
সেই রাজ্য মোর ঘর হই আমি দ্বিজবর
নাম মোর সোমাই পণ্ডিত
সর্ব শাস্ত্রে হই রত নিজ কর্মধর্মান্বিত
নৃপতির হই পুরোহিত।
নৃপতি-তনয়বর সর্বগুণে বিদ্যাধর
অবিবাহ আছে তার ঘরে
অবস্থিতা কন্যা ঘরে করো যদি অঙ্গীকারে
সম্বন্ধ করিব সারোদ্ধারে।

আপনি নৃপতি আসি মুকুতা-সহরে বসি
জানাইতে পাঠাইল আমা
নগরে জিজ্ঞাসা করি আইলাম তব পুরি
রাজ-আজ্ঞা জানাইল তোমা।

তুমি সাহে মহাজনে বিশেষ ভাবিয়া মনে
জে হয় করহ অঙ্গীকার
শুনিয়া তোমার বাণী জানাইব নৃপমুনি
তবে সে আসিব দণ্ডধর।

দ্বিজের বচন শুনি সাহে নিজ মনে গুণি
ছয় পুত্র ডাকে আপনার
মুকুতা-সহরে রয় চাঁদো রাজা মহাশয়
অনুবর্জি আনহ সত্বর।

চলে হরষিত হয়্যা সমাহারে সঙ্গে লয়্যা
নৃপতি গোচরে উপনীত
দেখি চাঁদো ক্ষিতিপালে প্রণাম হইয়া বলে
দ্বিজ বিপ্রদাস বিরচিত॥

৯০

পয়ার

প্রণাম করিয়া বলে সায়ের [ নন্দন ]
আইসহ আমার পুরী করি নিবেদন।
হরিষে নৃপতি তবে চলিলা তুরিত
সাহের মন্দিরে গিয়া হইল উপনীত।
পরিপাটী করি রাজা বসাইলা আসনে
প্রণাম করিল সায়ে জতো নিজ-গণে।
কার্য্যহেতু জিজ্ঞাসিলা চাঁদো অধিকারী
সাহে বলে অনুমান করি নিজ-পুরী।
রাজারে কহিয়া ঘরে গেলা সদাগরে
স্ত্রী-পুত্র লইয়া সাহে অনুমান করে।
চম্পকনগরে রাজা চাঁদো নৃপবরে
বেহুলার সহ আর বর লখিন্দরে।
সুমিত্রা বলেন বিবা না দিব তথাই
বিবা-রাত্রে সর্পাঘাতে মরিবে লখাই।
ইহা শুনি সায়ে বলে বিষাদিত-মনে
আপনি নৃপতি আইল ভাণ্ডিব কেমনে।
হেন কালে বেহুলা তথাই উপসন
তোমা সভে দেখি কেন বিরসবদন।
শুনি সাহে বেহুলারে কহে সর্ব কাজ
তোমার সম্বন্ধ হেতু আইল চাঁদো রাজ।
বিবা-রাত্রে সর্পাঘাত হব লখিন্দরে
তোর মাতা খণ্ডে কার্য্য কি বলিব তারে।
শুনিয়া বেহুলা বলে মাথা হেট করি
বাপ ভাই জননী সভার বরাবরি।
শুন শুন পিত্য ভ্রাত আমার বচন
ললাটলিখন কভু না জায় খণ্ডন।

জার জেই ভবিতব্য এড়ায় ভুঞ্জিয়া
হয় নয় সভে চিত্তে দেখ বিচারিয়া।
শুনি পিত্য ভ্রাত মাতা হরষিত হইলা
পাঠাও নৃপতি কার্য্যে নিবন্ধ করিয়া।
তবে সাহে সভাকার অনুমতি লৈয়া
নৃপতি গোচরে বলে জোড়হাত হইয়া।
বেহুলা লখাই যদি হয়ত সদৃশ
করিব সম্বন্ধ এই সভার হরিষ।
মনসা-চরণ ভজ শুন নৃপবরে
তবে লখাইর রক্ষা কহিমু তোমারে।
চাঁদো বলে শুন সাহে আমার বচন
প্রাণ গেলে না পূজিব কানির চরণ।
হরগৌরী-বরে পুত্রে নাহি কোন ভয়
সম্বন্ধ করাও তুমি আনন্দহৃদয়।
ইহা শুনি সাহে বাক্যা বিষাদিতমন
এই সে কন্যার ছিলো ললাটে লিখন।
বৈবাহিক বলিয়া সম্ভাষে চাঁদো রাজ
সম্বন্ধ নির্ণয় হইল করো নিজ কাজ।
দৈবজ্ঞ আসিয়াছিলো রাজার সংহতি
করে পাঁজী লইয়া লগ্ন কৈল শীঘ্রগতি।
সাহে বলে সম্বন্ধ করিমু সুনিশ্চয়
ভোজন করিতে এথা কিবা আজ্ঞা হয়।
চাঁদো বলে পাটনে গেলেম দৈবদোষে
লবণ-উদগ মোর শরীরে প্রবেশে।
নিত্য সিজাইয়া খাই লোহার কলাই
সাহে জানাইল গিয়া সুমিত্রার ঠাঞি।
ওথায় সেবকে গঠী আনিল কলাই
সুমিত্রা নিকটে লৈয়া দিলেক তথাই।
দেখিয়া সুমিত্রা রানি বলয়ে বচন
এমত অদ্ভুত কর্ম্ম না শুনি কখন।
লোহা সিজাইতে কোথা পারে কার প্রাণে
বসিয়া সুমিত্রা মনে করে অনুমানে।
লোহার কলাই দিল হাঁড়ির ভিতরে
বুঝিয়া দিলেক জল তাহার উপরে।
নিরবধি কাষ্ঠ দিয়া তথি দেই জ্বাল
আছুক সিদ্ধের কাজ না লয় উথাল।
চিন্তিয়া গণিয়া রামা আকুল পরাণে
বিষাদ ভাবিয়া কান্দে বিপ্রদাস গানে॥

## ৯১
### মহারাটী

ভাবি দুঃখ অপমান শরীর বিদরে
কমল শুখায় জেন চন্দ্রের শিশিরে।
নিরবধি অশ্রু ঝরে লোচন ঝাপিয়া
হৃদয় বহতি নদী বদন ভরিয়া।
কান্দে কান্দে সুবদনী সুমিত্রা রমণী
ভাবিতে আকুল দুঃখ অরুণনয়ানী।
হেন অসম্ভব বা সম্ভবে কোন ঠাঞি
মানবে সিজাইতে পারে লোহার কলাই।
আপনা খাইয়া কেনো না গুণিনু মনে
হেন অপমান মোর ঘুষিব ভুবনে।
রন্ধন তেজিয়া [ পোড়ে ] দুঃখের আনলে
বেহুলা রমণী তথা গেলো হেনকালে।
মায়ের ক্রন্দন দেখি বেহুলা জিজ্ঞাসে
মনসামঙ্গল রচে দ্বিজ বিপ্রদাসে॥

## ৯২
### পয়ার

সুমিত্রা কহেন কথা বেহুলার ঠাঞি
সিজাইতে নারি আমি লোহার কলাই।
ঈষত হাসিয়া বলে বেহুলা সত্বরে
অবুধ জননী জ্ঞান নাহিক তোমারে।
হেন অসম্ভব কথা সম্ভবে কোথায়
মানবের প্রাণে লোহা সিজাইতে চায়।

না কর ক্রন্দন মাতা সুখে থাক তুমি
এখনি লোহার কলাই সিজাইব আমি।
মনসা-চরণ বন্দী স্থিরমন হয়্যা
কাচা বেলা আড়াই হালা আনিল কাটিয়া।
কাচা হাঁড়ি সরা কাচা পাতিল উনান
সাত নান্দী কলাই সিজায় ততক্ষণ।
মনসা চিন্তিয়া মাত্র তথি দেই জাল
ফেনা বান্দী বান্দী শীঘ্র ধরিল উথাল।
সিদ্ধ করি তুলি দেখে গোটা পাচ সাত
চাপিয়া দেখিল জেন হইয়াছে [ভা]ত।
দেখিয়া সকল লোক সানন্দিতমন
স্নান করি মিষ্টান্ন করিল জল-পান।
করিয়া বিচিত্র স্নান ভোজনের কাজে
সত্বরে ডাকিয়া বসাইল চাঁদো রাজে।
সুমিত্রা সাদরে দিল অন্ন বেঞ্জন
লোহার কলাই আনি দিল ততক্ষণ।
কথো খায়্যা সম্বরিল লোহার কলাই
কিছু লইল দেখাইতে সনকার ঠাঞি।
জার জেনমতে সভে করিল ভোজন
জার জেই যোগ্য শয্যা করিল শয়ন।
শীতল পবন বহে প্রভাত যামিনী
প্রাতক্রীড়া কুতুহলে করে নৃপমুনি।
দেশেরে জাইতে চাঁদো করে অনুমান
নানারঙ্গে কৈল সাহে গৌরব সম্মান।
বিদায় হইয়া জায় চাঁদো নরবরে
অনুবর্জি রাখে সাহে মুকুন্তা-সহরে।
প্রবেশ করিল চাঁদো আপনার পুরী
সর্বকথা কহিল সনকা বরাবরি।
নর হইয়া সিদ্ধ করে লোহার কলাই
তাহা হইতে তরিবেক কুমার লখাই।
শুনি সনকা বলে চাঁদোর গোচর
বিবা-রাত্রে পুত্রের নাগের আছে ডর।
না দিব পুত্রের বিবা থাকুক ঐমনে
চাঁদো রাজা উপায় সৃজিল মনে মনে।
চিন্তা না করিহ কহি তোমার অগ্রেতে
বান্ধিব লোহার ঘর সাতালি পর্বতে।
পুত্রবধূ থোব লৈয়া তাহার ভিতরে
তবেত কানির নাগ কি করিতে পারে।
চাঁদো রাজা কৌতুকে আছয়ে হেনমতে
বিবার উদ্‌যোগ রাজা করয়ে প্রভাতে।
বৈকালে গাইব বিবা শুন সর্বজন
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণ॥

॥ একাদশ পালা সাঙ্গ

## দ্বাদশ পালা

॥ জাগরণ আরম্ভ ॥

১

রাত্র হইল প্রভাত উরিলা জে দিননাথ
চারি দিগে করিল প্রকাশ
সচেতন চাঁদো রায় শয্যা তেজি ঝাট জায়
প্রাতঃক্রীড়া করিল বিশেষ।

প্রভাতে অখণ্ড চণ্ড শিরে ধরে নবদণ্ড
বসিলা জে রাজসিংহাসনে
পাত্র মিত্র প্রজাগণ সভে হইল অধিষ্ঠান
চৌদিগে বেষ্টিত সেনাগণে।

আদেশিলা দণ্ডধর আনিবারে শিল্পকর
লোহার মন্দির গঠিবারে
প্রচুর সেবক ধায় জথা শিল্পকার পায়
আনিল নৃপতি বরাবরে।

শুভক্ষণে অর্ঘ্য দান পর্বতশিখরে স্থান
সূত্র পাতে শুভযোগ কালে
হয় নানা অলক্ষণ সূত্র-ছেদ পুনঃ পুন
রক্তবৃষ্টি হয় সেই স্থলে।

না ভাবিয়া এই কথা পাতিল লোহার পোতা
তোলে লহু বিচিত্র দেয়াল
পাতিল বিচিত্র চাল সাড়ক ছিটনি ভাল
অপূর্ব লোহার চারি চাল।

সাড়ক ছিটানি মাঝে মণিময় রত্ন সাজে
প্রবাল পাথর থরে থর
সর্ব লহুময় ঘর সাজে মুনি-মনহর
মেঘে জেন পড়িছে চিকুর।

মুকুতার ঝারা সাজে রূপসী ঝুমুকি মাঝে
তমহত প্রকাশিত অতি
চারু চিত্র অবিশালে কনককলস চালে
বিচিত্র পতকা উড়ে তথি।

লহু-স্তম্ভ সারি সারি তুলিল বিচিত্র পাড়ি
আড়কাটা তথির উপরে
তিলাটে বসায়্যা তির বাওনা রাখিল শির
তথি পর ঘর শোভা করে।

কাঁতে কাঁতে পেলা দিল চৌকাট কপাট খিল
রজতে লোহার দীপ্ত শোভা
মণিময় মরকত ঝলমল করে কত
মহামেঘে জেন রবি-আভা।

প্রাসাদ বিচিত্র দেখি মনসা চিন্তিতমুখি
রথে ভরে আইলা হেন কালে
অন্তরিক্ষে পদ্মা বালি সকোপ কঠোর বাণী
শিল্পকার প্রতি পদ্মা বলে।

আমি পদ্মাবতী হই পরিচয় তোরে কই
লখাই দংশিব বিবা-রাতি
উপদেশ কহি তোরে যদি ভালো চাহ ঘরে
সূক্ষ্ম-পথ রাখ শীঘ্রগতি।

কামিলা তরাস পায় লোমাঞ্চিল সর্ব গায়
অষ্টাঙ্গ লোটায়্যা পরণতি
কম্পিত পদ্মার ভয় সূত্রগতি পথ তায়
রাখিল পদ্মার অনুমতি।

প্রাসাদ নির্মাণ করি নৃপতির বরাবরি
কামিলা হইল উপনীত
স্বর্ণময় অভরণে পাট ভোট বসনে
শিল্পকার করিল ভূষিত।

প্রাসাদ নির্মাণ দেখি নৃপতি পরম সুখী
বিভা হেতু আনন্দ প্রকাশ
পরম ভকতি স্তুতি মনসা-চরণ গতি
বিরচিল দ্বিজ বিপ্রদাস॥

## ২

### পয়ার

আমাত্য বান্ধবগণ ডাকি যুক্তি করি
প্রচুর গুবাক দিল হেম-বাটী ভরি।
আমার পুত্রের বিভা জানহ বিশেষ
যত্ন করি জ্ঞাতিগণ আনো দেশে দেশ।
রাজ-অঙ্গীকারে সভে গেলো দিগে দিগে
জাবে চাঁদো ঘরে তাঁর পুত্র-বিভা যোগে।
চতুর-আশ্রমে জ্ঞাতি শুনি হরষিত
জানাএ চলিল তারা অতি উল্লাসিত।
চলে জ্ঞাতি জার জেই করিয়া সাজন
চম্পকনগরে গিয়া দিল দরশন।
হস্তি-কান্ধে চড়িয়া অঙ্কুশ লইয়া হাথে
গ্রামিক বণিকগণ চলিল অগ্রেতে।
হয়বর প্রর্থর সাজিয়া নানামতে
সঙ্ক-আশ্রমে বান্ধা চলে শতে শতে।
চারু চতুর্দোলে নানা প্রকারে সাজিয়া
ছত্রিশ আশ্রমে নড়ে তথি আরোহিয়া।
আউট আশ্রমে তবে নড়িল বিশেষে
কুমঃকুম কস্তুরি নানা অলঙ্কার বেশে।
দেখিয়া নৃপতি অতি গৌরব করিয়া
সম্ভ্রমে সম্ভাষ করি আসনে বসায়্যা।
অধিবাসের দির্ব করি বিবিধ প্রকার
সুন্দর পাটের সাড়ি নানা অলঙ্কার।
বিচিত্র নির্মাণ শঙ্খ কনক-চিরনি
সুবর্ণ-সাপুড়া পুরি নানা রত্ন মণি।
দিলেক অনেক দির্ব বিবিধ প্রকারে
দধি থদি কদলি লইল বহুতরে।
প্রচুর আমাত্য ধীর দ্বিজবর সঙ্গে
চলিল সাহের পুরি নানা বাদ্য-রঙ্গে।
প্রবেশ উজানি রাজ্য সাহে বিদ্যমান
অধিবাসের দির্ব লইল জতেক বিধান
দ্বিজ বিপ্রদাস বলে আনন্দ প্রকাশ
শুভক্ষণ দিন পায়্যা কৈল অধিবাস॥

## ৩

### কামদ রাগ

আসনে বসায়্যা করে দূর্বা দিয়া
গণপতি আরোপণ
সব দেবগণ পূজিল বিধান
বেদ পড়ে দ্বিজগণ।
মহী গন্ধশিলা ধান্য দূর্বা কলা
দুগ্ধ দধি গোরোচনা
সর্পিষ প্রচুর স্বস্তিক সিন্দুর
কজ্জল শঙ্খ শোভনা।
বিবিধ সাজন বাজএ বাজন
আনন্দ উজানি রাজ্যে
আইয়-গণ মেলি দেই হুলাহুলি
বেহুলারো বিভা-কার্য্যে।

সব আইয় মেলি তইল পিঠালি
দিল বেহুলার গায়
সুত্রেতে বেষ্টিত দুর্ব্বার সহিত
বন্ধ কৈল বাম বায়।
জল সহিবারে সুমিত্রা সত্বরে
আগে পাছে আইয়-গণ
হাথে কাথে বারা মাথে ফুল-ঝারা
বাজাইয়া সু-বাজন।
উজানির রাজ্যে নানা বাদ্য বাজে
মঙ্গল গায় আইয়-গণ
লইয়া সখী সঙ্গে আগে জায় রঙ্গে
দ্বিজ-পুরে দরশন।
পূগ পূর্ণ দিয়া তথা জল লইয়া
হরষিতে [ সবে ] জায়
উজানি নগরে ভ্রমি ঘরে ঘরে
বিপ্রদাস রস গায়॥

৪

ধানসি রাগ

আইয় জানাইতে সনকা তুরিতে
বলে ঝাউয়া দাসী প্রতি
ঝাউয়া অনুসারী নগর ওয়ারি
বড় আনন্দিতমতি।
কমলা বিমলা চন্দ্রকলা শীলা
অমলা তিলা নীলাবতী
সুশীলা মঙ্গলা প্রবলা চঞ্চলা
সুমঙ্গলা মালাবতী।
যশোদা প্রবোধা বরদা প্রমদা
সারদা নিভানুমতী
সুমতি শ্রীমতী ভাগীরথী সতী
ইন্দ্রবতী জাম্ববতী।

অভয়া বিজয়া সদয়া নিদয়া
সর্বজয়া ছায়াবতী
শুভা স্বর্ণরেখা উষা চিত্রলেখা
সনকা মেনকা সতী।
শিবানী ভবানী রুদ্রাণী ইন্দ্রাণী
ব্রহ্মাণী মালিনী রমা
অপছরী কিন্নরী সারী বিত্তাধরী
মনোরমা তিলোত্তমা।
সব আইয় মেলি হইয়া কুতুহলী
নানা অভরণ বেশ
সখীগণ সঙ্গে চলে বহু রঙ্গে
চাঁদো-পুরি পরবেশ।
সনকা শশিমুখী পরমকৌতুকী
পুত্র কৈল অধিবাস
পদ্মা-পদাম্বুজে নিরন্তর ভুজে
বিরচিল বিপ্রদাস॥

৫

পয়ার

নৃত্যগীত আনন্দিত প্রভাত রজনি
আনন্দে মঙ্গলধ্বনি কৈল নৃপমণি।
ওথা সাহে সদাগর আও-জন লইয়া
সুরম্য ছাঁদলা বান্ধে বিচিত্র করিয়া।
রম্য আলিপনা অতি দেখিতে সুন্দর
হেমঘট আরোপিল তথির উপর।
স্নান দান করি সাহে বসিলা আসনে
প্রথমে গণেশ পূজে দ্বিজ সন্নিধানে।
ষোড়শ মাতৃকা পূজে হরষিত হইয়া
গৌরী পদ্মা শচী মেধা সাবিত্রী বিজয়া।
বসুধারা ঘার-মাঝে দিলেক হরিষে
নান্দীমুখ বৃদ্ধিশ্রাদ্ধ করিল বিশেষে।
নৃপতির পুত্র সব লোক ধন্ত ঘোষে
মনসা-চরণে বলে দ্বিজ বিপ্রদাসে॥

৬

পড়া আঁখিবারে জায় সনকা সুন্দরী
ধান্ত দুর্বা কদলি কুলায় পূর্ণ করি।
আইয়-গণ সঙ্গে লইয়া মঙ্গল বিধানে
যথাবিধি পড়া আথে আনন্দিত মনে।
হরিদ্রা শোভিত বাস আচ্ছাদন করি
বাম করে পূর্ণ ঝারি বারিপূর্ণ করি।
সুনাদ মঙ্গল বাত্ত শুনি জয়ধ্বনি
পুত্রের মঙ্গল রচে সনকা বাণ্যানি।
দিব্যঙ্গনা-বেষ্টিত সনকা রামা-মাঝে
তারায় বেষ্টিত জেন পূর্ণচন্দ্র সাজে।
পট্টচির ভূষণ মঞ্জীর বাজে পায়
রাজহংসী আগমনে লীলারঙ্গে জায়।

ধান্য দূর্বা সিন্দুরাদি সুগন্ধি চন্দনে
আথিলেন পড়া রামা লৌকিক বিধানে।
সপ্তবার বেষ্টিত সকল আইও মেলি
জলধারা বেড়ি দিয়া দেই হুলাহুলি।
আইও সুইও লইয়া রামা মঙ্গল বিধানে
উবর্তন স্নান সূত্র করিল বন্ধনে।
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণ
ভকত জনেরে মাতা হইও সুপ্রসন্ন॥

৭

ভৈরবী রাগ

জয়জয় হুলাহুলি দেয় নারীগণ মেলি
তণ্ডুল-মঙ্গল মহানন্দে
চারি নারী চারি পাশে মধ্যে লখিন্দর বৈসে
নক্ষত্র বেড়িল জেন চাঁদে।

তণ্ডুল-কড়িতে পুরি বিচিত্র সুবর্ণ হাঁড়ি
চারি সূত্র চারি নারী বাঁধে
নানামত জয়ধ্বনি করিল সনকা রাণী
রামাগণ পরম আহ্লাদে।

কেহ নাচে গায় গীত শুনি অতি সুললিত
মঙ্গল উচ্চারে ঘনে ঘন
শঙ্খধ্বনি অবিরত জয়ধ্বনি নানামত
অনিবার দেয় সর্বক্ষণ।

উল্লাসিত নিরবধি বাদ্য বাজে নানা বিধি
মৃদঙ্গ বিষাণ ভেরি সানি
বরগো দগড় কাড়া রবাব পাখজ পড়া
অনিবার হয় বাদ্যধ্বনি।

কপিলাস করতাল ধুসরি মুহরি ভাল
বাজয়ে খোমক জোড়া দামা
দড়মসা-মহানাদে বোল নাহি শুনি শব্দে
এক-ছন্দে বাজে নাহি ক্ষেমা।

তণ্ডুল-মঙ্গল সাঙ্গে সূত্র বাঁধিল রঙ্গে
লখাইর দক্ষিণ করে
নাপিতে খেউর কৈল ঘৃতদীপ প্রজ্বালিল
দ্বিজ বিপ্রদাস গানে সাধে॥

৮

ঝুমক ছন্দ

তবে ত সনকা রামা ছয় বধূ লইয়া
বিবিধ রন্ধন করে নানা দির্ব দিয়া।
পাএস পিষ্টক কৈল প্রচুর রন্ধন
স্থান করি দিল জ্ঞাতি করিতে ভোজন।
ভোজনে বসিল সুখে জতো জ্ঞাতিগণ
গৌরব করিয়া দিল অন্নব্যঞ্জন।
পাএস পিষ্টক দুগ্ধশর্করা বিশেষে
আচমন করি সুখে বসিলা সন্তোষে।
কর্পূর-তাম্বুল সুখে পূরিয়া বদনে
যাত্রার উদ্‌যোগ ডাক পড়ে ঘনে ঘনে।
সাজ সাজ করি সভে করিল সাজন
প্রথমে লখাই সাজে বরের সাজন।
সহজে সুন্দর বালা রাজার নন্দন
রাজ-অভরণ পরে অমূল্য বসন।
কুসুম-টোপর শিরে শোভে দিব্যজ্যোতি
হেমগিরি-শৃঙ্গে জেন বিজুলী দিপতি।
দেখিয়া প্রশংসা করে লোক কুতুহলী
জতনে সৃজিল বিধি সোনার পুথলি।
ললাটেতে মৃগমদ নয়ানে কজ্জল
মধুলোভে ভৃঙ্গ জেন কনককমল।
প্রতিক্ষণে ঝলমল কনককুণ্ডল
মণিময় কত জেন জলন্ত আনল।
কনক-কেজুর দুই ভুজে দীপ্তকরী
করশাখা জ্যোতির্ময় রতন-অঙ্গুরী।
হৃদয় লম্বিত শ্বেত কুসুমের হার
হেমগিরি-শৃঙ্গ বেড়ি সুরেশ্বরী-ধার।
সুশীতল চন্দন লেপিত কলেবরে
সুগন্ধি আমোদ তার দশ দিগে পুরে।
অভিন্ন কামের রূপ করিছে প্রকাশ
পদ্মা-পদাম্বুজে বলে দ্বিজ বিপ্রদাস॥

৯

শ্রী রাগ

সনকা শশিমুখী আনন্দে পুত্র দেখি
দ্রবিদ ভেড়ি দিল কোল
নিরখি পুত্র প্রতি আনন্দ হৃদে অতি
চুম্বন বদনমণ্ডল।
আমারো তোমা বহি দেখিতে আর নাহি
এই ত ভারত-ভুবনে
তোমারো সবিচ্ছেদে তিলেক অপ্রমাদে
না জীব ক্ষেনেক বিহনে।
বিহগো চকোরে না ছাড়ে সোদরে
প্রজুষ বর্ষে এক মতি
জীবনে প্রাণধনে তেমন তোমা বিনে
নাহিক মোর অন্ত গতি।

তনয় ছয় ছিল     সুরূপ গুণশীল
দংশিল মনসার নাগে
তা সভা সন্তাপ     ঘুচিল সব তাপ
তোমার প্রেম অনুরাগে।

বিবাহ করি ঘরে     আসিহ সত্বরে
সর্বত্র করিবা বিজয়
লখাই ভক্তি হইয়া     সর্বাঙ্গ লোটাইয়া
প্রণতি জননীর পায়।

সনকা সাদরে     লখাই ধরি করে
তুলিল পরম হরিষে
আশীর্বাদ করি     থাকিল সুন্দরী
পয়ান করিল হরিষে।

বিচিত্র চতুর্দোল     চৌদিগে ঝলমল
গজমুকুতার ঝারা
চামর গঙ্গাজল     লম্বিত সুকোমল
কনকমণ্ডিত সুসারা।

খদির দিব্য কুড়া     ঠেকে ছেঙাকড়া
পুরিল কনকের খুরা
রজত কাঞ্চন     বিচিত্র নিরমান
মানিক-মণিতে সুসারা।

তথিতে আরোহণ     নৃপতিনন্দন
বিবিধ বাজনা বাজে
সুকবি দিব্য ভাষে     রচিল বিপ্রদাসে
পদ্মার চরণসরোজে॥

১০

ত্রিপদী

চলিল নৃপমণি     চৌদিগে জয়ধ্বনি
সেনাপতি প্রতি সব যোগে
প্রধান সর্বাধকে     বিক্রমে প্রতাপ দাপে
সাজিয়া নড়িল দশ দিগে।

মিরবর কুরিবক অশ্ব দন্তী সাজে ধক
ছত্র আদি সাজিলেক জত
সাজ সাজ ডাক পড়ে সকল দেয়ানড়ে
পাত্র মিত্র পুরোহিত জত
চলিল বিবাহরঙ্গে সর্ব জ্ঞাতিবর্গ সঙ্গে
পরম আনন্দে চাঁদো রাজে
শিশু বৃদ্ধ যুবা-গণ নড়িল প্রমোদমন
সানন্দে মঙ্গল-বাদ্য বাজে।
জুতে জুতে বলবন্ত হানয়ে দুরন্ত দন্ত
গণ্ড-মুণ্ড সিন্দুরে মণ্ডিত
নানা অলঙ্কার অঙ্গে মাহুত সোয়ার সঙ্গে
চামর মুছ ল সুশোভিত।
প্রথর পাখর বর সাজিল জে বহুতর
চড়িল সোয়ারি বহু তায়
নানা রঙ্গে অঙ্গে-ভঙ্গে তৈনাত হইল সঙ্গে
খুখুন্দি খুখুন্দি খুন্দী ধায়।
স্বর্ণ রূপা মণি রত্নে নির্মিত বিশেষ যত্নে
চৌদোলে বসিল নৃপবরে
পাত্র মিত্র পুরোহিত বেষ্টিত আমাত্য জত
অভিনব জেন পুরন্দরে।
নানা-চিত্র ছত্র শিরে শোভে নানা অলঙ্কারে
চতুর্বর্গ দল চারি ভিতে
প্রণতি ভকতি ভাবি ভজিয়া মনসাদেবী
দ্বিজ বিপ্রদাস বিরচিতে॥

১১

পয়ার

বাজী ভরি প্রচুর নড়িল বাজীকর
হাউই মন্দীরে বাজী দীপক প্রচুর।
ভুঁইচাপা তুবড়ি চরখি অগণন
চাদর লইল কুমুরিকা অসংখ্যন।
গাহুল বমুল বানা দেখিতে সুন্দর
পুষ্পমাল্য মালাকার লইয়া সত্বর।
প্রচুর দীয়টি চলে সংখ্যা নাহি হয়
দশ দিগ দীপ্ত জেন চাঁদের উদয়।
নৃত্তকার সাজিয়া চলিল নানা বেশে
সুরঙ্গ রসাল গীত গায় নানা রসে।

চৌদিগে বাজনা বাজে জায় নৃপবর
এড়াইল নিজ রাজ্য চম্পকনগর।
বাঁকের বাজারে রাজা দিল দরশন
পরম সন্তোষে জায় নগর কাঞ্চন।
চৌহাটা বাজারে রাজা দিলো দরশন
প্রতি বাটী কুসুম কদলি আরোপণ।
কলঙ্ক বাজারে গিয়া করিল প্রবেশ
বিধিমতে দেবপূজা করিল বিশেষ।
ফুলোটা নগরে গেল চাঁদো দণ্ডধর
লক্ষ লক্ষ দেখে তথা পুষ্পের পসার।
মালা পাড়া গিয়া রাজা হইল উপনীত
সাজিয়া সকল মালা চলিল তুরিত।
বিল পাড়া দিয়া জায় চাঁদো নৃপবর
সম্মুখে দেখিল রাজ্য ধাহুলি নগর।
হস্তী ঘোড়া ঠাট আদি বিবিধ বাজন
দেখিয়া সকল প্রজা হইল ত্রাস-মন।
ধনপুত্র গোধনাদি সকল তেজিয়া
পলায় সকল লোক স্ত্রী পুত্র লইয়া।
দূরে গিয়া সর্বজন নেহালিয়া চায়
বিভার বৈরাতি হেন দেখিবারে পায়।
অনিষ্ট ডিঙ্গর ছিলো খুদিয়া টেঙ্গর
বিবাহ বৈরাতি জায় কোন কার্য্যে ডর।
আগু জায় সর্ব লোক একত্র হইয়া
এখনি বাকড়া গুয়া লইব রহায়্যা।
সঘনে সকল লোক নড়িল সাজিয়া
কৌতুকে চলিল সভে হরষিত হইয়া।
পথে আসি রহাইল চাঁদো নৃপবরে
হুড়াহুড়ি গণ্ডগোল হইল সত্বরে।
ঠেলাঠেলি ফেলাফেলি নিবায় দীয়টী
বোল নাহি শুনে কেহ করে কাটাকাটী।
চাঁদো বলে হুড়াহুড়ি কর কি কারণে
দেও বাকড়ার গুয়া বলে সর্বজনে।
চাঁদো বলে আঠারো বাকড়া নাম বলো
তবে গুয়া পান দিব না কর কোন্দল।
তবে আসি বলে বেটা খুদিয়া টেঙ্গর
অবধান করো হেরো চাঁদ নৃপবর।
প্রথমে [ বাকড়া ] লও প্রভু ভগবান
গোকুলে বাকড়া লও বলভদ্র কান।
অযোধ্যায় বাকড়া লও শ্রীরাম লক্ষ্মণ
চন্দ্র সূর্য্য লহ আর বীর হনুমান।
যমরাজ লহ পাণ্ডবের পঞ্চজন
নৃসিংহ বরাহ দুই লহ ত বামন।
কহিল বাকড়া নাম এ তিন ভুবন
অবধানে গুয়া পান দেহ ত রাজন।
চাঁদো বলে খুদিয়া ঠেকিলি মোর ঠাঞি
সতেরো বাকড়া হইল আর এক কই।
অবধান করহে শুনহ নৃপবর
আমি তো হই বটে খুদিয়া টেঙ্গর।
তবে রাজা গুয়া পান দিলেক হাসিয়া
বিবাহ দেখিতে চলো হরষিত হইয়া।
নির্জন প্রান্তর মধ্যে গেলো নৃপবর
ভাবিয়া মনসা তথা আইল সত্বর।
চাঁদোরে ছলিতে পাতিলেন অবতার
দ্বিজ বিপ্রদাস বলে পদ্মা-পদ সার॥

## ৭২

### ত্রিপদী

সাজিয়া নাগের দল মনসা করিল ছল
মায়া পাতি জায় নাগেশ্বরী
ত্রিভুবনে জতো ছিলো পদ্মার ইঙ্গিতে আইলো
চলিলো চাঁদোর বরাবরি।

প্রবীণ সঘন ঘোর বিক্রমে প্রখরতর
শ্বাসে ঝড় বহে ত প্রবল
জেন মেঘ-পাটোয়ার দশ দিগ অন্ধকার
ফণায় ঢাকিল ভূমণ্ডল।
অতি উচ্চ কলেবর দেখি জেন মহীধর
দশ দিগ জুড়িয়া প্রমাণ
মনসা বিচিত্র রথে নাগদল চারিভিতে
উপনীত চাঁদো বিদ্যমান।
বিষম নাগের ধ্বনি সর্ব লোক ত্রাস শুনি
ঝড় বিষ্টী প্রলয় আকার
ডাক ডাকি সর্বলোকে কেহ কাহো নাহি দেখে
মহাভয় জীবন অসার।
নাগগণ হাই ছাড়ে জেন বজ্রাঘাত পড়ে
বিজলী প্রকাশে দিগচয়
কেহ বলে বিসম্বাদ ঝড় বিষ্টী পরমাদ
কেহ বলে অকাল প্রলয়।
নির্জন প্রান্তর মধ্যে তরিব কেমন বুদ্ধ্যে
বিশ্রাম করিতে নাহি স্থান
নাগের নিশ্বাস বয় দিয়টী নির্বাণ হয়
অধিক কম্পিত সেনাগণ।
কান্ধে হইতে দোলা ফেলি পলাইল চৌহুলী
বিশেষ গর্জন নাগগণ
রাহুত মাহুত জত হস্তি-ঘোড়া-পিষ্ঠে জত
অস্ত্র ফেলি ধায় সর্বজন।
মায়া পাতি বিষহরি ধর ধর ডাক ছাড়ি
চাঁদো রাজা ধায় উর্দ্ধমুখে
ফেলি হেঁতালের বাড়ি রাজা জায় গড়াগড়ি
ভেজুরুল চাকে গিয়া ঠেকে।
ভেজুরুলে বেড়ি খায় চাঁদো রাজনের গায়
পড়ি রাজা গড়াগড়ি জায়
চাঁদো বলে কি হইল সভে পলাইয়া গেলো
দেখিয়া হাসেন মনসায়।



The 'Hematāla' Staff
(Tāladhvaja Capital from Pawaya. Gwalior Museum)

দেখিয়া বিষম কাজ ভাবে চাঁদো মহারাজ
কোথা পুত্র থাকিল লখাই
হস্তী ঘোড়া সেনাপতি বিথান হইল অতি
আপদ পড়িলে কেহ নাই।
এথা লখিন্দর পথে নিরবধি অশ্রুপাতে
কাঁদন্তি দেখিয়া পরমাদ
সর্ব ঠাট গেলো কোথা এইখানে ছিলো পিতা
কেন হইল হেন বিসম্বাদ।
ভাবে চাঁদো অধিকারী সঙ্কটে কেমনে তরি
এতেক প্রমাদ হইল কেনি
দশ দিগে পরমাদ আশ্চর্যিতে বিসম্বাদ
প্রমাদ করিল আসি কানী।
চাঁদোর বচন শুনি মনসা হৃদয় গুণি
এখনি মজাই চাঁদো রাজা
লখাই বেহুলা তবে কেমতে প্রচার হবে
মর্তে না রহিল মোর পূজা।
আপনা আপনি দেবী হৃদয় প্রবোধ ভাবি
সর্ব ক্রোধ করিল নির্বাণ
লইয়া তো নাগগণ পদ্মা হইল অন্তর্ধান
দশ দিগ হইল প্রসন্ন।
চাঁদো আইসে উর্দ্ধমুখে পুত্র পুত্র করি ডাকে
কোথা গেলো সোমাই পণ্ডিত
সেনাপতি আদি জতো সভে হইল অনুগত
দ্বিজ বিপ্রদাস বিরচিত॥

৯৩

পয়ার

সম্বিত পাইল তবে জতো বাকদল
জার জেই অস্ত্র ধরি উঠিল সকল।
গাছল বগুল উঠে চোজে [ চোজে ] বানা
মেঘনাদে নানা শব্দে হইল বাজনা।
নৃত্য গীত আনন্দিত জার নৃপবরে
উপনীত হইল গিয়া মুকুতা সহরে।
বাদ্য শব্দ শুনি সাহে হরষিত মন
আপনার ছয় পুত্র ডাকে ততক্ষণ।
মুকুতা সহরে চাঁদো বর লখিন্দরে
অনুবর্জি আনো গিয়া সত্বরে সাদরে।
বাপের আজ্ঞায় তারা চলিল সত্বরে
শত মণ লহ ঘণ্টা বাঁধিল দুয়ারে।
শতেক মনুষ্য তাহা নাড়িতে না পারে
লোহার গাড়র এক এড়ে কথো দূরে।

লখিন্দর অন্নবর্জি আনিল ত্বরিতে
সমুখে দেখিল রাজা ঘণ্টা বিপরীতে।
জিজ্ঞাসএ নৃপমুনি ঘণ্টা কি কারণ
ভাঙ্গিতে লখাই ঘণ্টা বলে সর্বজন।
কুঞ্জরে থাকিয়া রাজা ডাকে মহাশূর
ভাঙ্গিমু সাহের ঘণ্টা করিমু জে চুর।
ধীরে ধীরে তুলে রাজা চাঁদো ভূমণ্ডল
বৃদ্ধকালে আজী সে করিব বাহুবল।
দুই হাতে ঘণ্টা টানে না পারে নাড়িতে
ঘণ্টায় ঠেকিয়া চাঁদো পড়িল ভূমিতে।
দেখিয়া হাঁসিল শিশু দেয় টিটকারী
বাপ-অপমানে লখিন্দর ক্রোধ কারী।
অতি কোপে লখিন্দর ভূমে উলে তূর্ণ
মহাদম্ভে দুই চক্ষু হইল রক্তবর্ণ।
রুষ্ট হইয়া লখিন্দর ঘণ্টা পানে চায়
বাম কর দিয়া ঘণ্টা ঠেলিয়া ফেলায়।
দুইকরে ধরি ঘণ্টা শূন্যতে তুলিয়া
পাষাণ উপরে জোরে ফেলে আপসায়্যা।
ভাঙ্গিল দুর্জয় ঘণ্টা দারুণ প্রহারে
ঘণ্টা ভাঙ্গি লখিন্দর ক্রোধিত অন্তরে।
কোপে নাথি-ঘায় ভাঙ্গে দোসরি কপাট
ক্রুদ্ধ হইয়া লখিন্দর মারে মালসাট।
সমুখে দেখিল বালা লোহার গাড়র
দক্ষিণে ধরিল মুণ্ড কর্ণে বাম কর।
মেড়া ধরি লখিন্দর মারে একটান
ছিড়িয়া গাড়র-মুণ্ড করে খান খান।
শালাগণ পলায় লখাই-রোষ দেখি
শুনিয়া আইল সাহে হইয়া উর্দ্ধমুখি।
সাহে বেনে দেখি চাঁদো উপজিল হাস
দুইজনে কোলাকুলি বড়ই উল্লাস।
জামাতা গোচরে সাহে নিজ গণে বেড়ে
শুভ কার্য্য সময়েতে দ্বন্দ্ব কেবা করে।
জামাতার করে ধরি লইল আপনে
প্রবেশিলা নিজ পুরী হরষিত-মনে।
প্রচুর দিলে[ক] সাহে সলিল আসন
জার জেই যোগ্য স্থানে বৈসে সর্বজন।
লখিন্দর-দোলায় বেহুলা আরোহিয়া
শ্রী তুলিবারে জায় হরষিত হইয়া।
ভ্রমিল কৌতুকে সব উজানি নগরে
বিধানে তুলিল ছিরি কুম্ভকার ঘরে।
ভ্রমে গ্রাম আদ্যোপান্ত মনসা-প্রসাদে
নানা উপহারে পদ্মা পূজিল প্রমোদে।
নানা মতে স্তুতি করে বেহুলা সুন্দরী
কৃপায় উরিল আসি দেবী বিষহরী।
বলন্তি বেহুলা রামা করিয়া প্রণতি
তব পাদপদ্ম ছাড়ি অন্য নাহি গতি।
তব প্রেম দাসী তিন জন্ম সেবা করি
তোমার প্রসাদে পূর্ব জাতি না পাসরি।
আমার বিবাহ আজী তোমার বিনন্দে
জানাইতে আইনু তোমা পরম সানন্দে।
যদি প্রিয়দাসী প্রতি থাকে অনুগ্রহ
বিভা-বেশ বিচিত্র কাঁচুলী মোরে দেহ।
শুনিয়া হইল দয়া বেহুলার প্রতি
বিশ্বকর্মা আনি আজ্ঞা দিলা শীঘ্রগতি।
যত্ন করি মনসা বলিলা মুখ তুলি
নির্মাইয়া দেহো শীঘ্র বিচিত্র কাঁচুলী।
নীল পীত শ্বেত লিখে বিচিত্র অম্বর
কাঁচুলী লিখিতে বিশাই হরিষ অন্তর।
পদ্মাবতী-চরণ-সরোজ-মধু লোভে
দ্বিজ বিপ্রদাস তথি ভৃঙ্গরূপে শোভে॥

## ৯৪

### পয়ার

দক্ষিণ পাশেতে তবে নিখিল বিস্তরে
গাণ্ডার শার্দূল সিংহ লিখে কপিবরে।
মহিষ কুঞ্জর আর লিখিল ভল্লুক
কৃষ্ণশার লিখে তথি বরাহ জম্বুক।

সুরজ কুরজ লিখে লিখে সাড়য়াল
বনগরু ভাম লিখে ইন্দুর বিড়াল।
গন্ধক গুধিকা লেখে কাঁকলাস ভেক
ধেনু-পাল বৎস সহ লিখিল অনেক।
বাম পাশে পক্ষ লিখে চকবা সারস
চকোর ছিবির জই পায়রা বায়স।
সরালী তিথির লিখে গাঁড়াপোল কামি
সামুখাল বক গুড়গুড়্যা শীঘ্রগামী।
খেমুঙ্করি গিধিনি শকুনি সয়চান
সালিক বটুকা লিখে মউর খঞ্জন।
লোটন পায়েরা শুয়া লিখিল ভারই
লিখিল টুণ্টটীয়া চড়ুই বাগুই।
লিখিল দয়েল পেচা ঘুঘু মৎস্তরাঙ্গা
ছাতারে বানিয়াবধূ লিখি তালচাকা।
বেহুলারে কাঁচুলী দিলেন বিষহরী
কাঁচুলী পরিয়া হইল ত্রৈলোক্যসুন্দরী।
মনসার প্রতি তবে বলে সুবদনী
বিবাহ দেখিতে মাতা আসিবে আপনি।
পদ্মাবতী বলেন বেহুলা বিদ্যমান
আমি গেলে তোর কার্য্য হইব বিধান।
যত্ন করি বলয়ে পদ্মার ধরি পায়
তোমার প্রসাদে মাতা কারে মোর ভয়।
বেহুলার যত্নে নড়িল বিষহরী
বেহুলা চলিয়া গেলো আপনার পুরি।
ওথায় বরণ করে সাহে সদাগর
পাদ্য অর্ঘ আদি দিলো হরিষ-অন্তর।
বস্ত্র অলঙ্কার দিয়া করিল বরণ
স্ত্রী-আচার করিবারে বলয়ে তখন।
অন্তঃপুরে লইয়া গেলো অতি উল্লাসিত
বিবিধ বাজনা বাজে গায় সুললিত।
রামাগণ স্ত্রী-আচার করয়ে তখন
চারিদিগে বেষ্টিত হরিষে আইয়গণ।
নিজ ধর্ম স্ত্রী-আচার করে কুতুহলে
লখিন্দর দেখিয়া সকল আইয় ভোলে।
অনঙ্গে মোহিত হইয়া বলে আইয়গণ
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণ॥

১৫

## ত্রিপদী

আইয়গণ মনে ভায় লখিন্দর পানে চায়
সামান্য ইহার মাতাপিতা
জন্ম হইল শুভক্ষণে তুল্য নাহি রূপে গুণে
অতি যত্নে সৃজিল বিধাতা।
স্বর্ণজ্যোতি কলেবর রূপ জিনি বিদ্যাধর
বেহুলা পাইল পুণ্যফলে
পূর্ব জন্মে কৈল কত হরগৌরী আরাধিত
তেই হেন-রূপ বর মিলে।
মনে বিস্ময়িষ আইয়গণ
বেহুলা সুন্দরী জেন বর লখিন্দর তেন
যত্নে বিধি করিল সৃজন।

এক আইয় ভাবে মনে - চাহিয়া লখাই পানে
হেন বর না মিলিল মোরে
সাগরে কামনা করি আরাধিব হরগৌরী
জন্মান্তরে পাই এই বরে।
আর আইয় ভাবে দুঃখ চাহিয়া লখাই-মুখ
শিশুকালে বিভা হইল কেনি
আমি হেন-রূপ হই বিবাহে কুরূপ পাই
চক্ষু খাইল জনকজননী।
আর আইয় মহাসতী পতিব্রতা ধর্ম্মে মতি
গুণবতী ভাবেন হৃদয়
ললাটে লিখন ছিলো সেই বর সার হইল
ভাবিলে চিন্তিলে কিবা হয়।
জার জার পতি নাঞি সেহ ভাবে গোসাঞি
ধরিতে না পারে প্রাণেশ্বর
বেহুলার প্রেম হই পাছু গোড়াইয়া জাই
সর্ব্বক্ষণ দেখি লখিন্দর।
বৃদ্ধ ভাবিনী জত লখাই দেখিয়া হত
বৃত্তাবত যৌবনের শোকে
জখন যৌবন ছিলো হেন বর না মিলিল
সর্ব্বক্ষণ বঞ্চিত্ত কৌতুকে।
জতো বালা অবস্থিতা সেহ ভাবে মন-কথা
যৌবন প্রকাশ মাত্র তায়
লখাইর রূপগুণে সেহ হত কামবাণে
দ্বিজ বিপ্রদাস রস গায়॥

৯৬

## কামদ রাগ

চাঁচর চিকুর কবরি সুন্দর
তাহে মালতীর মালা
নীল গিরিবরে জৈছে৺দ (?) করে
জেন শশী ষোলকলা।

উজ্জ্বলিত ভালে সিন্দুর মণ্ডলে
তাহে চন্দনের ভাতি
এক ঠামে বসি জেন রবি শশী
দেখি মনোহর অতি।
জয়-জয় ধ্বনি বাদ্য শঙ্খধ্বনি
আনন্দে মঙ্গল তান
মেলি আইয়গণে বেহুলা সাজনে
নানারঙ্গে শোভে ভাল।
কামধনু জিনি ভুরুযুগ ধনি
কজ্জলে উজ্জ্বল আঁখি
বদন কমল মধুপ প্রবল
প্রেমে পড়ি তথি দেখি।
নাসা তিলফুল লাম্বে মুক্তি-ফল
কুণ্ডল শ্রুতি প্রবন্ধে
অধরে সুভাষ্য মন্দ মন্দ হাস্য
পীয়ুষ বরিষে চান্দে।
কম্বু সম গ্রীবা মণিময় শোভা
কাঁঠি গলে রত্নময়
হার হৃদে দোলে সঘন বিলোলে
মুনি-মন মোহ হয়।
মৃণাল আখণ্ড জিনি ভুজদণ্ড
কঙ্কণ কেয়ুর তায়
বিচিত্র বাহুটী অঙ্গুলে আঙ্গুটী
মণিরত্ন শোভা পায়।
ক্ষীণ কটি মাঝে পট্টবস্ত্র সাজে
মঞ্জীর পাশুলি পদে
স্বর্ণ পিড়ি পাতি বসাইল তথি
ধরিল পরমানন্দে।
ত্রৈলোক্যসুন্দরী পর্ণ করে ধরি
তুলিল সভে সানন্দে
বর লখিন্দরে নর-কান্ধে চড়ে
অন্তঃপটে অনুবন্ধে।

বাদ্য নৃত্য গীত সভে সানন্দিত
কুল-বিষী চারি ভিতে
শূন্যে বিষহরী রথে ভর করি
বিবাহ দেখে হরষিতে।
বিভা-দৃষ্টি রঙ্গে চৌদিগে ভুজঙ্গে
লখাই দেখি তরাস
মোহে সর্ব-অঙ্গে ঢলিল আতঙ্কে
বিরচিল বিপ্রদাস ॥

১৭

লখাই বিরূপ অতি দেখিয়া প্রমাদ
হাহাকার শব্দে সভে করয়ে বিষাদ।
কোলে করি চাঁদমুখ নিরক্ষিয়া চায়
নিশ্বাস চেতন কিছু না পাইল তায়।
সভা হইতে চাঁদো রাজা শুনিবারে পায়
হাহাকার শব্দ করি উঠিয়া দাণ্ডায়।
ধাইল নৃপ শোকে হইয়া বিভোলে
বদন্তি প্রমাদ গণি পুত্র লইয়া কোলে।
তখনি সনকা মোরে করিল নিরোধ
বিবাহ না দিব পুত্রে শুনহ প্রবোধ।
তাহা না শুনিয়া হেন কর্ম কৈনু কেনি
কেমতে জীবেক শুনি সনকা বাণ্যানি।
কি লইয়া জাবো দেশে কি হইল প্রমাদ
হেন মহোৎসবে কানি করে বিসম্বাদ।
সর্বনাশ কৈল মোর কানি পাপমতি
তর্পণ করিতে মোর না থুইল সন্ততি।
কতেক পুত্রের শোক সহিবারে পারি
আর না জাইব দেশে হইব দেশান্তরি।
পুত্র কোলে করি রাজা কান্দিয়া বিকল
মৃতাবত কাদন্তি সকল নৃপদল।
লখাই-বিপদ দেখি হৃদয় দ্রবিত
কাদন্তি সোমাই দ্বিজ রাজপুরোহিত।
হাথের ফেলিয়া অস্ত্র কান্দে সর্বাধিক
সর্বসৈন্য কান্দে আর কান্দে কুরিবক।
কান্দয়ে সুমিত্রা সাহে তার জত পুরী
সর্ব আইয়গণ কান্দে আপনা বিসরি।
তবেত বেহুলা বালা হৃদয় ভাবিয়া
জনক সাহেরে কিছু বলিল কান্দিয়া।
এইমনে থাকো সভে মন-স্থির হইয়া
জাবত না আসি আমি মনসা পূজিয়া।
করে করি লইল রামা তিক্ষণ কাটারী
সহচরী সঙ্গে শীঘ্র চলিল সুন্দরী।
বাহির প্রসাদ জথা মনসা উদ্যান
পুনরপি বেহুলা গেলেন সেই স্থান।
পূজিয়া করিল স্তুতি বিবিধ প্রকারে
মৃতাবত হইয়া রামা কান্দে উচ্চস্বরে।
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণ
নিজ ভক্তগণে মাতা হইয় সুপ্রসন্ন ॥

১৮

আহীরী রাগ

উচ্চস্বরে কান্দে রায় আখি-জল ঝুরে
কান্দিয়া কমল জেনো কনকশিখরে।
বেহুলা যুবতি সতী পড়িয়া ত খিতি
করুণা-রোদনে বালা বলে পদ্মা প্রতি।

কি হলো কি হলো মোরে সকল বিথান
ত্রিজগত লোক-মুখে থুইনু অপমান।
জনমে জনমে তোমা ভক্তি ভাবে সেবি
তোমা বিনে অন্য দেব কভু নাহি ভাবি।
কিবা সেবা ভক্তিহীন কৈনু না বুঝিয়া
এতেক নিষ্ঠুর মা গো হইলা আমা পায়্যা।
পতি-পত্নী তিন জন্ম পূজি বিষহরী
তোমার প্রসাদে পূর্ব জাতি না পাসরি।
ইন্দ্রপুর হৈতে আমা আনিলে হরিয়া
কত দুঃখ দেও মোরে খিতি জন্মাইয়া।
নিজ দাসী পেয়ে এত নিদারুণ কেনি
জীয়াইয়া দেও প্রভু করুক ছায়নি।
নহে গলে তুলি দিবো রসান কাটারি
জীবন তেজিব আজি তোমা বরাবরি।
দ্বিজ বিপ্রদাস বলে ভাবিয়া কমলা
সেবকে করিয় দয়া না করিহ হেলা ॥

১৯

ভৈরবী রাগ

হইয়া উগ্রমতি গলায় দিতে কাতি
দেখিত দেবী পদ্মাবতী
ধরিয়া তাঁর হাথে কহিলা মধুর বাতে
জীয়াইয়া দিব তোর পতি।
মনসা কুতুহলে মন্ত্র পুষ্পজলে
দিলেন বেহুলার হাথে
আকাশে রথভরে বিবাহ দেখিবারে
জাইব তোমার পশ্চাতে।
নিশ্চয় আজী তোর নাহিক বিঘ্ন আর
ছায়নি করহ দম্পতী
করেতে হেম-ঝারি চলিল সুন্দরী
মন্দিরে আইল শীঘ্রগতি।
ডাকিয়া নিজ তাত কহিল সব বাত
শুনিয়া সাহে হরষিত
জঞ্জাল নিবারিল মুকুতা পথ কৈল
বেহুলা নিলেন তুরিত।
বসন কাণ্ডারে প্রবেশ অভ্যন্তরে
নেহালে প্রাণনাথ-মুখ
সর্বাঙ্গ কেশপাশ বিধান বিশেষ
দেখিয়া মনে বড় দুঃখ।

গগনের পথে বিবাহ দেখিতে
মনসা তথা উপনীত
বেহুলা পুষ্পজলে লখাই-অঙ্গে দিলে
সর্বাঙ্গে হইল লোমাঞ্চিত।
পুনঃপুন নীর দিলেক সত্বর
চৈতন্যবিঘ্ন-বিনাশন
বসিলা লখিন্দরে বেহুলা গেল ঘরে
বিপ্রদাস বিরচন ॥

২০

পুত্র দেখি চাঁদো রাজা তুলি লৈল কোলে
লক্ষ লক্ষ চুম্ব দিল বদন-মণ্ডলে।
সর্ব লোক জয়ধ্বনি পরম-আনন্দ
বিবিধ বাজনা বাজে অনেক প্রবন্ধ।
নৃত্তকেতে নৃত্ত করে গাএ ত গায়নে
রমণী পুরুষ লোক সানন্দিত মনে।
চৌদিকে মঙ্গলময় বিবিধ প্রকারে
রমণী পুরুষ নাচে অনেক প্রকারে।
চাঁদো রাজা নাচে কান্ধে হেতালের বাড়ি
ঝলমল করে মুখে পাকা গোঁপ দাড়ি।
সাহে সদাগর নাচে বাল্য বের্দ্ধ বহু
সোমাই পণ্ডিত নাচে উর্দ্ধ করি বাহু।
রাজা বেড়ি পাত্র মিত্র নাচন্তি কৌতুকে
হাতে-অস্ত্রে সেনাগণ নাচে সর্বাধিকে।
লক্ষ লক্ষ দিয়টী চৌদিগে জ্যোতির্ময়
নাশে ত তিমির জেন সূর্য্যের উদয়।
চাঁদো বলে বধূ মোর সর্বগুণবতী
কি করিতে পারে আর কানির শকতি।
সর্ব লোক বলে শুন চাঁদো নৃপবর
তব বুদ্ধিহত দোষে দুঃখিত আপার।
পদ্মা নিন্দি সর্বনাশ হইল তোমার
তব বুদ্ধে লখাইর নাহিক নিস্তার।
পুত্রের কুশল চিন্ত রাজ্যের মমতি
না করো মনসা-নিন্দা অবুধ নৃপতি।
তবে চাঁদো নৃপতি বলেন সাহে প্রতি
শুভক্ষণে ছায়নি করাও শীঘ্রগতি।
শুনিয়া সাহের পুরি আনন্দিত হইয়া
পুনরপি বেহুলারে আনিল সাজিয়া।
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণে
শুভক্ষণে ছায়নি করিলা দুইজনে ॥

২১

কামদ রাগ

সুনাদ মঙ্গল রস গায় আইয়গণে
মঙ্গল গুঞ্জরে অতি তম্বুরা গায়নে।
নৃত্তকে নাচয়ে তথি বিবিধ প্রকারে
প্রচুর দিয়টি দশ দিগ আলো করে।
নানা শব্দে বাদ্য বাজে প্রচুর আনন্দে
বেহুলা-লখাই বিভা পূর্বের নির্বন্ধে।
বিচিত্র কাঞ্চন পাটে বেহুলা বসায়্যা
চৌদিগে ঘৃতের দীপ প্রচুর জ্বালিয়া।
সহজে সুন্দরী গুরি পট্টচির পরি
প্রভাতের সূর্য্য জেন ঢাকে হেমগিরি।
মানবের কান্ধে লখাইর আরোহণ
দম্পত্য সমুখে রতি-মদন মিলন।

বিচিত্র কুসুমে রচি মদনমঞ্জরী
হরষিতে লখিন্দর করে লৈল ধরী।
হুলাহুলী আনন্দ মঙ্গল জয়ধ্বনি
লখাই-বেহুলা শুভ পুষ্পের ছায়নি।
ছায়নি করিয়া ক্ষিতি উলি দুইজন
দ্বিজ বিপ্রদাস চিন্তে মনসা-চরণ॥

২১

মঙ্গল রাগ

সাহে হরষিত মন সুখে করে কন্যাদান
নিজ পুরোহিত মন্ত্র গানে
জল তিল কুশা করে যথাবিধি লোকাচারে
কন্যাদান করে শুভক্ষণে।
লখিন্দর অনুপামে বেহুলা বসিল বামে
দশ দিগ আনন্দ প্রকাশে
রূপেতে জগত জিনি সর্ব লোক ধনি ধনি
জেন রতি মদনের পাশে।
জৌতুক দিলেন আনি আসন বসন জানী
ধেনু-আদি রতন কাঞ্চন
অঙ্গদ কেজুর হার অঙ্গরি মুঞ্জরি আর
মণি আদি বহুমূল্য ধন।
বাটি খুরি বাটা ঝারি থালে ডাবর ভরি
খাট আর বিচিত্র অম্বর
দির্ব্য চারু চতুর্দোল হস্তি ঘোড়া সৈন্যদল
দাস দাসী দিলেন বিস্তর।
দোহে হরষিত মন অগ্নি কৈল প্রদক্ষিণ
অরুন্ধতী দেখিল অবশেষে
পদ্মা-পাদপদ্ম ভাবি দ্বিজ বিপ্রদাস কবি
শুভক্ষণে মন্দিরে প্রবেশে॥

২৩

নানা দির্ব্য লইয়া তবে সুমিত্রা সুন্দরী
জামাতা-ভোজন হেতু রান্ধে ত্বরাত্বরি॥
পায়েস পিষ্টক রান্ধি অন্ন বেঞ্জন
জামাতা বসিলা সুখে করিতে ভোজন।
পায়েস পিষ্টক দিলো পূরি হেম-থালে
সুবাসিত শাল্য অন্ন দিল কুতূহলে।
যথাবিধি ভোজন করিল পরিতোষে
অবশেষে আচমন করিল বিশেষে।

প্রচুর তাম্বুল পুগ-পূর্ণ করি মুখে
বিচিত্র খট্টায় বৈসে পরম কৌতুকে।
ওথায় মন্ত্রণা করে বেহুলা রূপসী
স্বর্ণ যন্ত্র লইলেক হড়পি সাঁড়াসি।
দিব্য শয্যে কুসুমে রচিল আইয়গণ
বিচিত্র খট্টায় তুলি পাটের বসন।
রুথু ধার চন্দ্ররূপি উপরে মসারি
তথিতে চামর গজমুক্তা সারি সারি।
শয়ন করিল দুহে তথির উপর
দাসদাসীগণ সভে হইল অন্তর।
ওথায় মনসা নেতো ভাবিয়া অন্তরে
এক নাগ পাঠায় দংশিতে লখিন্দরে।
জেইমাত্র বেহুলা নাগের শব্দ পায়
শয্যায় বসিয়া রামা চারিদিকে চায়।
সম্ভ্রমে দেখিয়া নাগ উঠিল সুন্দরী
গৌরব করিয়া দুগ্ধ দিল বাটি ভরি
ভালো হইল আইলে ভাই আমার উদ্দিশে
দুগ্ধ পান করি জাও পরম হরিষে।
হেটমুণ্ড করি নাগ দুগ্ধ পান করে
সুবর্ণ সাঁড়াসি দিয়া মুণ্ড চাপি ধরে।
বন্দী করি এড়ে নাগ হড়পিতে ভরে
নাগের বিলম্বে পদ্মা চিন্তিত অন্তরে।
পুনরপি যুক্তি করি মনসা তুরিতে
আর নাগ পাঠাইলা লখাই দংশিতে।
জেইমাত্র বেহুলা নাগের শব্দ পাইল
গৌরব করিয়া দুগ্ধ বাটি ভরি দিল।
ভালো হইল আইলা ভাই আমার উভালে
দুগ্ধ পান করি জাও বড় কুতুহলে।
হেটমুণ্ড হইয়া নাগ দুগ্ধ পান করে
বন্দী করি এড়িলেক হড়পি ভিতরে।
আর নাগ পাঠাইলা লখাই দংশিতে
তাহা ভো বেহুলা বন্দী করি সেইমতে।
চারি গোটা নাগ বন্দী করে চারি পরে
আপনি চলিলা পদ্মা উজানী নগরে।
নানা রম্য দেখি পথে বেহুলা চাতুরি
প্রতি ঘরে ঘরে দেখি মনসার বারি।
গন্ধ পুষ্প ধূপ দীপ নৈবিদ্য রসাল
আর কত দূরে দেখে কড়িয়া জাঙ্গাল।
দেখিতে বিশ্রাম হইল নিশি অবশেষ
বেহুলার বাসরে আইলা গুপ্তবেশ।
বেহুলার প্রতি জে আকাশবাণী বলে
চারি নাগ পাঠাইনু তোমার উভালে।
আপনি আইলাম নাগ-বিলম্ব কারণ
শুনিয়া বেহুলা নাগ কৈলা বিমোচন।
ভক্তি করি বেহুলা পাঠায় কুতুহলে
নিদ্রাভঙ্গ লখিন্দর বিপ্রদাস বলে॥

## ২৪

### ত্রিপদী

গা তোল রমণী ধনি কোকিলের রব শুনি
যামিনী প্রভাতে হেন দেখি
এখনি বিদায় করি জাইব আপন পুরী
মোর সঙ্গে চলো শশিমুখী।

হরি হরি চিন্তাযুক্ত বেহুলা সত্বর
ব্যাল্লিশ বাজনা ধ্বনি অতি সুললিত শুনি
জাব রাজ্য চম্পকনগর।
আমি মহারাজ-সুত সরূপ যৌবনযুত
অতি সুচরিতা রূপগুণে
বিধির নির্বন্ধ হইতে বিভা হইল তব সা[া]থে
দরশন হইল শুভক্ষণে।
জনক জননী তোর ইষ্ট মিত্র সহোদর
রহিবারে করিব জতন
না করিহ কারো মায়া আমি তো বুঝাই ছায়া
মোর সঙ্গে করহ গমন।
বেহুলা রমণী ধনি প্রকাশে মধুর বাণী
বিদায় করিব বাপ মায়
প্রভুরে বিদায় করি গেলো রামা নিজ পুরী
দ্বিজ বিপ্রদাস রস গায়॥

২৫

প্রবেশে বেহুলা বালি জননী সমুখে
কোলে ঝি করিয়া চুম্ব দিল শশিমুখে।
পরম সানন্দে চাঁদো জতো সেনাগণ
পুত্র কোলে লইয়া রাজা চুম্ব আলিঙ্গন।
বসায়্যা দম্পত্যে দুহে বিচিত্র আসনে
আশীর্বাদ জৌতুক দিলেক সর্বজনে।
নড়ো নড়ো করি ডাকে সোমাই পণ্ডিত
যাত্রার উৎজোগে বাদ্য মঙ্গল বিহিত।
তবে সাহে মহাশয় আসিয়া সম্ভ্রমে
পরিতোষে কৈল জ্ঞাতি চতুর-আশ্রমে।
নানা রঙ্গে চতুর্দোলে বিচিত্র সাজন
লখাই বেহুলা তথি করি আরোহণ।
নানা বাদ্য জয়ধ্বনি করিল গমন
সুমিত্রা মনের দুঃখে করেন ক্রন্দন।
বন্ধু সহোদর জত প্রাণ নাহি ধরে
ছয় বধূ কান্দে আর ছয় সহোদরে।
সাহে মহাশয় কান্দে জত পুরীজন
মুকুতা সহরে চাঁদো দিলো দরশন।
ফুলোটা নগর দিয়া জায় নৃপবরে
প্রবেশ করিল গিয়া চম্পক-নগরে।
ওথা রামা সনকা মঙ্গল বাদ্য শুনি
অন্তঃপুর বাহিরে দেখিতে আইল রানি।
পুত্রবধূ-মুখ দেখি পরম সন্তোষ
মঙ্গল বিধানে কৈল মন্দিরে প্রবেশ।
বধূ-পরিচয় রামা কৈল কুলাচারে
শয়নে চলিল লহু-মন্দির ভিতরে।
নানা রঙ্গে শয্যা তথি নানা আয়োজন
দম্পত্য সুখদ শয্যা করিল শয়ন।
বেহুলা বলেন কিছু শুনহ নিশ্চয়
আজীকার নিশি তোমা আঁছে সর্প-ভয়।
নিদ্রা না জাইহ প্রভু থাকিহ সত্বরে
না জানী দেবীর নাগ আইসে রথ ভরে।
বেহুলা লখাই দুহে কহেন কথন
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-চরণ॥

## ২৬

### ত্রিপদী

বিধাতার লিখিত কেবা করে খণ্ডিত
বিভুক্ষিত রাজার নন্দন
বেহুলা ধরিয়া করে বলে বালা লখিন্দরে
শুন রামা করহ রন্ধন।
প্রভুর বচন শুনি বেহুলা রমণী ধনি
প্রত্যুত্তর দিলা হরষিতে
দেখ এই লহু-ঘর অনুচরী নাহি মোর
রন্ধন করিব কোন মতে।
কোথা পাবো কাষ্ঠ জল হাঁড়ি চালু আনল
তিহড়ি কাটিতে নাহি স্থান
নিশি ঘোর অতিশয় উপসন্ন কেহ নয়
কোনমতে করিব রন্ধন।
শুনিয়া প্রিয়ার বোল বলে বালা লখিন্দর
মঙ্গলীয়া আছে হেম-হাঁড়ি
পুরাতন বস্ত্র চিরি ঘৃত সমযোগ করি
নারিকেল করহ তিহড়ি।
নারিকেল জল দিয়া মঙ্গলীয়া হাঁড়ি লইয়া
করো রামা অন্নের সূচনা
পরিচারক এই আমি প্রদীপের বর্ণি আনি
রান্ধ এই করিয়া মন্ত্রণা।
প্রভুর জতন দেখি ভাবিয়া তো শশিমুখী
রন্ধন করিল সেই যোগে
সকল মন্দিরে ছিলো সত্বরে রন্ধন হইল
স্নান কৈল পরম কৌতুকে।
স্বর্ণ থালে অন্ন ঢালে লখিন্দর হেন কালে
ভোজনে বসিলা কুতূহলে
সন্তোষে ভোজন কৈল শেষ অন্ন থালে থুইল
খাইতে বেহুলাএ যত্ন করে।

শুন সুবদনি লও এই অন্ন তুমি খাও
বিশেষে আমার যত্ন তোরে
বলে কিছু সম্বিধান আছে কিছু অনুমান
আজী যত্ন না করিয় মোরে।
শুনিয়া প্রিয়ার মুখে আচমন কৈল সুখে
শয়ন করিল পরিতোষে
বেহুলা সুন্দরী গুরি উচ্ছিষ্ট মার্জনা করি
বসিলা প্রভুর বাম পাশে।
বেহুলা সরূপ-যুত লখাই মদনে হত
রমণীর স্থানে কিছ বলে
দ্বিজ বিপ্রদাস কবি জনমে জনমে সেবি
মনসার চরণকমলে ॥

২৭

শ্রীরাগ

অমল কমল-দল তুয়া মুখমণ্ডল
সুভাষিত অমিয়া রসাল
হানিল কামের বাণ দেহ সুধা করি পান
অন্তরেতে হইমু বিকল।
শুন প্রাণেশ্বরি গুরি কেন আমা পরিহরি
যত্ন করি নিবেদি তোমারে
দেখি তোর অনুরাগ মোর জ্ঞান হইল ত্যাগ
পার কর মদন-সাগরে।
সুরঙ্গ অধর তব অম্বু পড়িত সব (?)
ঈষত হাসিতে রস খসে
অই পূর্ণ সুধাসিন্ধু শরত পূর্ণিমা ইন্দু
নিরবধি অমিয়া বরিষে।
অনুমতি দেহ যদি সুধা পিও নিরবধি
শশী জেন না ছাড়ে চকোরে
বদন্তি হৃদয়ে ভাবি দ্বিজ বিপ্রদাস কবি
পদ্মা নেতো অস্তিকের বরে ॥

## ২৮

### পয়ার

পটু চাটু বেহুলা নিগদে সবিনয়
না করিহ যত্ন প্রভু আজী যুক্ত নয়।
আছে ত বিশেষ কিছু কালিনি সাখিনি
জর্মে জর্মে পতি তুমি আমি ত রমণী।
প্রবোধ না মানে বালা অধিক কাতর
করে ধরি বেহুলারে বলে প্রত্যুত্তর॥
না করো চাতুরি প্রিয়ে কপট প্রকার
দম্পত্য পিরিতি রতি ভুঞ্জিল শৃঙ্গার।
পুনরপি বেহুলা নিগদে সম্বিধান
পূর্ব কথা কহি কিছু কর অবধান।
মদন [তনয়] অনিরুদ্র বালা তুমি
বাণ রাজা সুত[া] নাম উষা বালি আমি।
মুক্ষ কাজে সেবি দুহে মনসা-কুমারী
সতী পতিব্রতা পূর্ব জাতি না পাসরি।
এই জর্মে মুক্ষ বর পাইল নিশ্চয়
না কর পাষণ্ড প্রভু বিঘ্ন পাছে হয়।
বেহুলারে ক্রোধ করে রাজার নন্দন
রতিরে নৈরাশ করি করিল শয়ন।
হেথা চাঁদো নৃপবর হৃদয় ভরিয়া
জত সেনাপতি [সব] আনে ডাক দিয়া।
চারিদিকে বসিলেক চারি চোঙ্গদার
আজীকার রাতি পুত্র রাখিবা আমার
স্বস্তিমাত্র নাহি মনে চাঁদো নরপতি।
ডাক দিয়া আনে আর চারি সেনাপতি।
পাছে নিদ্রা জায় এই চারি চোঙ্গদার
তবে ভদ্রাভদ্র দায় সকলি তোমার।
আজীকার রাতি পুত্র রাখ যত্ন করি
সত্বরে থাকিহ সভে দুয়ারি প্রহরী।
তমু স্বস্তি নাহি মনে চাঁদো অধিকারী
লক্ষ লক্ষ আনিলেক ওঝা ধন্বন্তরি।
বহু সেনাগণ থুইল মন্দিরে প্রহরী
যত্ন করি ডাকিয়া আনিল নিশীশ্বর।
আজীকার নিশি পুত্র রাখিবা জতনে
নানা রত্নে প্রভাতে ভূষিব সর্বজনে।
সুবর্ণভূষিত হাথে হেতালের বাড়ি
আপনি ভ্রমণ করে লহু-ঘর বেড়ি।
ওথায় মনসা নেতো অনুমান করি
কালি নাগিনী ডাকি আনি যত্ন করি।
প্রাণের নাগিনি রে বিশেষ তোরে কহি
লখিন্দর দংশিলে চাঁদোর পূজা পাই।
বুঝাই তোমারে কথা বড়ই প্রমাদ।
পর্বত উপরি স্থান লোহার প্রাসাদ।
লক্ষ লক্ষ আছে তথা ওঝা ধন্বন্তরি
লক্ষ লক্ষ সেনাপতি দুয়ারে প্রহরী।
সুতার সঞ্চারে পথ আছে মাত্র তথি
তোমা বিনে অন্য নাগ আর নাহি গতি।
তোমার সংহতি আমি জাব রথভরে
মোর কার্য্য সাধো তুমি দংশি লখিন্দরে।
তবে ত নাগিনী বলে পদ্মা-পদ ধরি
সাধিব তোমার কার্য্য জেই রূপে পারি।
নিদালি ঘুমালি কালী পদ্মার সংহতি
আপনি চলিলা পদ্মা উত্তরিল তথি।
রথভরে পদ্মাবতী মন্দির উপরে
প্রবেশ করিল নাগ প্রসাদ ভিতরে।
স্বর্ণ-খাটে নিদ্রা বালা জায় কুতুহলে
শিয়রে বসিয়া নাগ বদন নেহালে।
দেখিয়া কুমার-রূপ বেখিত বদন
বিপ্রদাস বলে নাগ করয়ে ক্রন্দন॥

২৯

## ত্রিপদী

দেখিয়া লখাই-মুখ হৃদয়ে পরম দুখ
কান্দে লখাইর মুখ নিরক্ষিয়া
বধিতে চাঁদোর সুত নির্দয় হইল বুক
কেনো আইনু আপনা খাইয়া।
লখাই বেহুলা শোভে জেন রতি কামদেবে
অঙ্গে অঙ্গে নানা অলঙ্কার
নানা রত্ন মণিময় জেন স্বর্ণ গিরিচয়
জুতি জেন বিজুলি ঝঙ্কার।
লখাই শিয়রে বসি জেন পূর্ণিমার শশী
হৃদয়ে দ্রবিদ মায়ামোহ
দয়ায় আকুলি কালী চাঁদো নৃপে দেয় গালি
অঝরো নয়ানে পড়ে লোহ।
কুমতি নৃপতি অতি হৃদয় না ভাবে যুক্তি
অহঙ্কারে নিন্দে পদ্মা বালি
মজিল তোমার দোষে ক্ষিতি না রহিল বংশে
না থাকিল দিতে জলাঞ্জলি।
বিষ অন্ন খাইএ ঘরে তোমার ছয় পুত্র মরে
এখনে দংশিব লখিন্দরে
হেন অহঙ্কারে রাজ সাধিলেক কোন কাজ
বিফল হইল নৃপবরে।
হেন রূপ দিব্য গুণ হইয়া অতি নিদারুণ
কেমনে হানিব দন্ত-ঘা
এহেন পুত্রের শোকে বিষম কঠিন দুঃখে
না জীবে ইহার বাপ মা।
নাগিনী মমতা দেখি বিষহরি ক্রোধমুখি
নিগদন্তি আকাশবচনে
চাঁদো রাজা নিন্দে মোরে তার পুত্র দংশিবারে
তোমার মমতা কি কারণে।

মনসা দুঃখিত দেখি তিন লোক করি সাক্ষী
দংশিতে চলিলা তার পাশে
বামপদাঙ্গুলি মূলে দংশিলেক হেনকালে
ব্যথা পাইয়া উঠিল তরাসে।
উঠিল বেহুলা বালি সুবর্ণ কাটারি তুলি
নাগ শুম্ভ বহিয়া পলায়
দেখিয়া সম্ভ্রমে উঠে নাগিনীর পুচ্ছ কাটে
দ্বিজ বিপ্রদাস রস গায়॥

৩০

দংশিয়া তো লখিন্দর পবনে করিয়া ভর
নাগিনী করিল আগমনে
হৃদয় যন্ত্রণা পায়্যা বসিলা কাতর হয়্যা
কান্দে বালা অকান্দ ক্রন্দনে।
হরি হরি বেহুলা সম্বোধ দেহ মোরে
মনসা সাধিল বাদ হের হইল পরমাদ
সহিতে না পারি বিষজ্বালে।
জনমিয়া এই ক্ষিতি না করিনু কার ক্ষতি
তবে বিধি বিড়ম্বিল কেনি
থর থর অঙ্গ কাঁপে লোচনে কুহুড়ি চাপে
কহো মোর জনকজননী।
বিধির নির্বন্ধ ছিল সেইমাত্র সার হইল
দৈবযোগে হারানু পরাণ
উঠি করে সম্বোধন আর নাহি দরশন
পরলোকে আমার পয়াণ।
প্রভুর ক্রন্দনে অতি বেহুলা দ্রবিত ক্ষিতি
গড়াগড়ি লুটিয়া ধরণী
দ্বিজ বিপ্রদাস কহে শুনিয়া পরাণ দহে
বলে কিছু বেহুলা দুখিনী॥

৩১

কৌ রাগ

লখাই করিয়া কোলে সুন্দরী বেহুলা বলে
কান্দিয়া নিগদে উচ্চস্বরে
কিসেরে প্রহরী জাগে প্রভুরে দংশিলা নাগে
কহো মোর শ্বশুর গোচরে।
বেহুলা কান্দয়ে লখাই করি কোলে
বড় নিদারুণ বিষহরি।
লখাই বলেন বাণী দংশিলেক কাল ফণী
বিষ ভ্রমে সকল শরীরে
কাতর বিষের জ্বালে এই ছিলো কর্মফলে
দেখিতে না পা[ই]নু জননীরে।
লখাই কাতর দেখি বেহুলা হৃদয় দুঃখী
হইল প্রমাদ দৈবগতি
লোহাগারে কোন বুদ্ধে কোথা পাবে ঔষধে
কেমনে হইব অব্যাহতি।
না ভুঞ্জিনু রতিসুখ না দেখিনু পুত্রমুখ
কিসেরে জর্মাহ্ মর্তপুরী
পূর্ব জন্মে পাপ যত নরক করিনু কত
তেঞি হেলা কৈলা বিষহরি।
বেহুলা বলেন কথা আমি ত বাণের সুতা
তুমি কামদেবের নন্দন
হৃদয় থাকিল দুঃখ উপহাস্য লোকমুখ
অবশ্য হইব দরশন।
বিষ ভ্রমে সর্ব গা বদনে নাহিক রা
দুই চক্ষু মেলিতে না পারে
কেশাগ্র জিনিল বিষে বলে দ্বিজ বিপ্রদাসে
ঢলিয়া পড়িল লখিন্দরে॥

৩২

কোলে করি ধরি প্রভু নেহালে বদন
নাড়িয়া চাড়িয়া দেখে নাহিক চেতন।
নিশ্চয় মরিল প্রভু হইনু অনাথিনী
প্রভু প্রভু বলি ডাকে লোটাএ ধরণী।
কান্দয়ে বেহুলা কর হানিয়া কপালে
এত দুঃখ বিধি মোর দেয় কর্মফলে।

জনমে জনমে কতো খণ্ডব্রত কৈনু
আখণ্ড শ্রীফল পত্রে হর না পূজিনু।
খণ্ডব্রত কৈনু কিবা শুনি খণ্ড কথা
হাথোপরে চন্দ্র দিয়া হরিল বিধাতা।
হেন উপহাস্য মোর হইল জগতে
কর্মশেষে বিভারাত্রে মৈল প্রাণনাথে।
লোকে কবে বিভারাত্রে খাইল ভাতার
হেন অপমানে প্রাণ কেনে আছে আর
কে হরিয়া লইল মোর প্রভু কলানিধি
ললাট চিরিয়া দেখি কি লিখিলা বিধি।
বিকল বেহুলা কান্দে হইয়া নৈরাশ
মনসামঙ্গল গান দ্বিজ বিপ্রদাস॥

৩৩

কান্দে কান্দে বেহুলা শোকে উচ্চস্বরি
নিজগণ লইয়া চলিলা বিষহরি।
মুনি আদি মরণেতে জায় তিসাম্পতি
সর্প-উপষ্টম্ভে মইল বেহুলার পতি।
সর্প-যোনি পায়্যা থাকে মনসা-সদনে
কহিলাম আস্থ এই শাস্ত্রের বিধানে।
বেহুলা-ক্রন্দনে সব প্রহরী সভয়
লখিন্দর মৈল সভে জানিল নিশ্চয়।
পুত্রশোকে কোপে রাজা হইবে আনল
জতেক প্রহরী ধরি বধিব সকল।
মনে মহাত্রাস ভাবি গেলো পলাইয়া
কাদন্তি বেহুলা প্রভু কোলেতে করিয়া।
কোথায় আছয়ে সৈন্য দুয়ারি প্রহরী
তুরিতে জানাও মোরে শ্বশুরাধিকারী।
সনকা শুনিল তবে বেহুলা-ক্রন্দন
ত্রাসে কম্পবান অঙ্গ চমকিত মন।
নিশ্চয় লখাই লইয়া হইল প্রমাদ
মনসাকুমারী [কোপে] গেলো বিসম্বাদ।

সনকা বলেন শুন দাসী ঝাউয়াবতি
কেনো বধূ কান্দে জানি আইস শীঘ্রগতি
সত্বরে প্রবেশ ঝাউয়া মন্দির ভিতর
বেহুলার কোলে মৃত দেখে লখিন্দর।
কেমনে কহিব গিয়া সনকা সমুখে
আত্মঘাত করিয়া মরিব পুত্রশোকে।
আপনার দৈবদোষে মৈল লখিন্দর
অপযশ হইল অতি সংসার ভিতর।
কান্দিয়া জানাএ ঝাউয়া সনকা গোচরে
সর্পাঘাতে নিশ্চয় মরিল লখিন্দরে।
হাহাকার কান্দে রামা ভূমেতে লুটিয়া
চাঁদো রাজা শুনিয়া সম্ভ্রমে গেল ধায়্যা।
সনকা ধরিয়া হাথে জায় ধীরে ধীরে
প্রবেশ করিল গিয়া লোহার মন্দিরে।
কান্দে চাঁদো নৃপবর দেখিয়া প্রমাদ
দ্বিজ বিপ্রদাস বলে মনসা-প্রসাদ॥

৩৪

গান্ধার

হাহাকার সনকা লখাই করি কোলে
বদনে বদন দিয়া সঘন নেহালে।
নাসিকার অগ্রে তার নাহি পায় শ্বাস
নিশ্চয় প্রমাদ জানি হইল হুতাশ।
চিয় রে প্রাণের পুত্র দেও সম্বোধন
পড়িল ধরণীতলে হরিয়া চেতন।
উঠ উঠ লখিন্দর সোনার পুথলি
পূর্ণিমার চন্দ্র পু[নি] কারে দিনু ডালি।
শরীর অবশ তোর বদন মণ্ডল
নিরহতো কুলে (?) জেন ঘুমায় কমল।
কে মোরে ফেলিল বাঁধি এ শোকসাগরে
কতেক পুত্রের শোক সহিব শরীরে।

উঠ উঠ লক্ষিন্দর কত নিদ্রা জাও
তোমার জননী ডাকে উত্তর না দেও।
পূর্ণ শশধর সুধা বদন তোমার
দুঃখিনীরে মা বলিয়া ডাকো একবার।
হত অভাগিনী আমি এ মহীমণ্ডলে
ধরি[তে] না পারি প্রাণ ঝাপ দিব জলে।
অগ্নিকুণ্ডে প্রবেশিব তোমারে লাগিয়া
তোমা পুত্র পাবো আমি যমপুরে গিয়া।
নিশ্চয় মরিব আমি গলে দিয়া কাতি
গরল ভক্ষিয়া প্রাণ তেয়াগিব ক্ষিতি।
কান্দিতে কান্দিতে রানী হইল মূর্ছিত
মনসামঙ্গল বিপ্রদাস বিরচিত॥

### ৩৫

কান্দিয়া করুণা ভাষে চাঁদো নরপতি
পুত্র পুত্র বলিয়া সম্ভ্রমে পড়ে ক্ষিতি।
কত পাপ কৈনু মুঞি জমিয়া ভূতলে
কত দুঃখ বিধি মোর লিখিল কপালে।
দেবপদ ছিলো মোর মহাজ্ঞান পায়্যা
মায়া পাতি কানি তাহা লইল হরিয়া।
ভূমেতে পড়িয়া চাঁদো কান্দেন বিষাদে
সর্বনাশ হইল মোর কানির বিবাদে।
ছয় পুত্র মৈল মোর বিষ-অন্ন খায়্যা
সর্ব দুঃখ বিসরিনু লখাই দেখিয়া।
হেন রূপ-গুণ পুত্র লইল হরিয়া
কেমনে বঞ্চিব আর কার মুখ চায়্যা।
দইবে মরিব আমি লখিন্দর শোকে
ইহার পাতকে কানি থাকিব নরকে।
মুছিয়া লোচন চাঁদো লখাই নেহালে
ভণে বিপ্রদাস পদ্মা-চরণকমলে॥

### ৩৬

চাহিয়া পুত্রের মুখ অঝর লোচন
কতো দুঃখে সে না পুত্র তেজিল জীবন।
কিসেরে লোহার ঘর করিনু জতনে
ধন্বন্তরি প্রহরী কোথায় সেনাগণে।
এতেক প্রকার কৈনু লখাই রক্ষিতে
পাপিষ্ঠ কানির নাগ আইল কেনমতে।
জার ভয় ছিলো কানি তাহা লৈয়া গেল
এতেক দিবসে কানি পরিতোষ হইল।
না কান্দ সনকা গো কান্দিলে কিবা হয়
এতদিনে ঘুচিলো কানিরে নাহি ভয়।
কুপিল সনকা রামা চাঁদোর বচনে
অধোগতি হবে রাজা কুবুদ্ধি কারণে।
যদি তুমি পূজা করো মনসা-কুমারী
কেন পুত্র মরিবেক রূপের মুরারি।
তবে চাঁদো নৃপতি প্রবোধ করে তায়
জার জেই ভবিতব্য ভুঞ্জিলে সে জায়।
তবে ত বেহুলা কিছু বলে পরিহরি
জানিনু সকল তোমা মহিমা চাতুরি।
নৃপতি হইয়া তুমি এমত অজ্ঞান
মানবে দেবতা পূজে বড় অপমান।
নর হইয়া দেবতার সঙ্গে বাদ করো
সর্বনাশ হইল তব কি করিতে পারো।
মনসা নিন্দিয়া তুমি সুখে ভুঞ্জ রাজ্য
আমার প্রভুর তরে করো কিছু কার্য্য।
মাজষ ভাসাএ আমা দেও ভাসাইয়া
মনসা গোচরে জাবো মৃত পতি লইয়া।
ভজিলে মনসা যদি করে প্রতিকার
জীয়াইয়া প্রভুরে আসিব পুনর্বার।
তোমার কুবুদ্ধে যদি কোপে পদ্মাবতী
তথায় পূজিব পদ্মা করিয়া ভকতি।
তরিবা সমুরা যুক্তি যদি ধর্ম লোকে
মনসার নিন্দা আর না করিহ মুখে।
যদি বা মনসা-পদ ভজহে রাজন
পুনর্বার পুত্রাদি পাইবে ধন জন।

যদি বা মনসা-পদ নিন্দ নরপতি
এহ লোকে দুঃখ শোক মৈলে অধোগতি
শুনিয়া দ্রবিদ রাজা হইল অন্তরে
মালাকার আনি আজ্ঞা দিলেক তাহারে।
শুনিয়া মালাকার কার্য্য নাহি করে হেলা
প্রচুর করিয়া কাটি আনে রামকলা।
বিচিত্র মাজষ তবে করিল গঠন
পাট নেতো দিয়া তাহা কৈল আচ্ছাদন।
গঠিয়া মাজষ তবে লইল জল মাঝে
প্রবাল মুকুতা ঝারা চারি দিগে সাজে।
মাজষ উপরে সাজে কনককলস
ভাবিয়া মনসা-দেবী বলে বিপ্রদাস॥

## ৩৭

### করুণা

মাজষ নির্মাণ হৈল মালাকার চলি গেলো
বেহুলা সনকা প্রতি ভাষে
হেরো মোর নিদর্শন সম্বরিল যত্নে মন
হেলা না করিহ অবিশেষে।
কড়াকের তৈল বালি এড়িল প্রদীপ জ্বালি
করজোড়ে বলে সভা প্রতি
যদি মোর এই তৈলে ছয় মাস দীপ জ্বলে
প্রভু লইয়া আসিব কুশলে।
সিজান হরিদ্র[া] ধান আনিলেক বিগুমান
আজ্ঞীলেক সভা বিগুমানে
যদি প্রাণনাথ জীবে তোরা ফল ফুল হবে
নিদর্শন লোক পরমানে।
পুটপাণি করি ক্ষিতি প্রণতি ভকতি সতি
সভাকারে মাগিল বিদায়
দেখি চাঁদো নরপতি হৃদয় দ্রবিত অতি
সবিনয় বেহুলা বুঝায়।
ছয় বধূ আছে পুরি তাহার প্রধান করি
প্রাণ সম পালিব তোমায়
জলে ভাসী জাবে তুমি জীয়াইতে মৃত স্বামী
হেন কেবা দেখেছে কোথায়।
বেহুলা চাঁদোর বোলে হৃদয় ভাবিয়া বলে
শুন রাজা কহি বিগুমান
সত্যবতী নামে কন্ত[া] সতী পতিব্রতা ধন্ত[া]
তার কথা কর অবধান।

স্বামী তার দেবানন্দ সতে সখা সতানন্দ
পাচু লাগি গেলো দুর দেশ
কোটাল কুবুদ্ধি পায় কহিলেক রাজায়
দুই জনে বাঁধিল বিশেষে।
চোর বলি লয় ধরি ভূপতির বরাবরি
কাটিলেক চামুণ্ডা মসানে
মৃতপতি কোলে করি অশেষ বিলাপ করি
চণ্ডী-পদ ভাবিল ধেয়ানে।
মানসিক ভক্তিভাবে মহামায়া আইল তবে
সতী-পতি জীয়াইল বিশেষে
মৃত পতি পায়্যা সতী পরম আনন্দমতি
পুষ্প-বিষ্টী হইল আকাশে।
স্ত্রী হইয়া মৃত পতি জীয়াইল সত্যবতী
আর দেখো রাজা চন্দ্রকেতু
রাক্ষসী হরিল দ্বিজ ব্রহ্মবধ হইল রাজে
সে দণ্ডে হইল সেই হেতু।
জীয়াইয়া মৃত দ্বিজে রাজা গেলো সেই রাজ্যে
শুন রাজা বুঝাই তোমারে
আমার প্রতিজ্ঞা এই যদি আমি সতী হই
প্রভু লইয়া আসিব দেশেরে।
নৃপতি ব্যথিত হইয়া অনুগত লোক লইয়া
আনিল সুন্দর লখিন্দরে
স্নান করাইয়া নীরে শোভে নানা অলঙ্কারে
শোয়াইল মাজষ ভিতরে।
অপরূপ রূপ-ছাঁদে জেন পুর্ণিমার চাঁদে
অস্ত জায় গুহারো ভিতরে
দেখি শোকদুঃখ ভাবি দ্বিজ বিপ্রদাস কবি
পদ্মা নেতো অস্তিকের বরে॥

৩৮

ধানসি

ছলছল যুগল নয়নে নীর ঝরে
অমিয়া গলিত জেন পুর্ণ শশধরে।
সনকারে প্রণমস্তি অঙ্গ লোটাইয়া
প্রেমভাবে কোলে করি তুলিল ধরিয়া।
নিগদে সগদ বাণী বেহুলা রমণী
জাইব প্রভুর সঙ্গে দেহত মেলানি।

পুর্বে নিন্দা কৈন্থ গুরু দেবদ্বিজগণে
না করিন্থ হরপূজা দম্ভের কারণে।
কার স্থাপ্য হরিন্থ কে দিল ব্রহ্মশাপ
তেঞি বিভা-রাত্রে পতি মৃত পরিতাপ।
একান্ত ভাবেতে মোর করিহ কল্যাণ
অবিঘ্নেতে জাই জেন পদ্মা বিগ্যমান।
জীয়াইয়া আনি জেন জত পুরীজন
তবে পুনরপি তব দেখিব চরণ।
চলিল মমতা ছাড়ি প্রবোধ করিয়া
মায়া-মোহে জায় সভে পশ্চাত গোড়ায়্যা।
মাজযে প্রবেশ কৈল পতি কোলে করি
দ্বিজ বিপ্রদাস বলে বন্দি বিষহরি॥

৩৯

মাজষ ভাসায়্যা জায় গুঙ্গড়ির জলে
আপস্তায়্যা সর্বাঙ্গ সনকা পড়ে কূলে।
পুত্র পুত্র ডাক ছাড়ে উচ্চস্বর দিয়া
অভাগি সনকা ডাকে পাছু জাও লয়া।
কাহারে ডাকিব আর কে দিবে সম্মতি
কার মুখ চাহিয়া বঞ্চিব দিবা রাতি।
নিষ্ঠুর পদ্মার নাগ পুত্র মোর দংশে
তর্পণ করিতে মোর না থুইল বংশে।
কিসেরে জাইব ঘরে কি দেখিব গিয়া
ভ্রমিব যোগিনী বেশে দেশান্তরি হইয়া।
সর্বাঙ্গের অলঙ্কার ফেলিব কাড়িয়া
গহন কানন মধ্যে প্রবেশিব গিয়া।
দুকূলে দাড়াইয়া লোক আকুল বিশেষে
প্রাণ নাহি ধরে লোক রমণী-পুরুষে।
তেজি সব গৃহকর্ম দাঁড়াইয়া চায়
পরম দ্রবিদ লোক কান্দে উশ্চরায়।
চলিল ত বেহুলা মাজষে ভাসি জলে
আকুল দুকূলে লোক কান্দিয়া বিকলে।
হাহাকার করে সভে ছাড়ন্তি নিশ্বাস
মায়ামোহে কান্দে সভে মুখে দিয়া বাস।
কেহ গড়াগড়ি দিয়া করয়ে হাব্যাষ
মনসাবিজই গীত গাএ বিপ্রদাস॥

৪০

ত্রিপদী

মাজষে ভাসিয়া জায় মায়া পাতি মনসায়
কাক-রূপে বসিলা মাজষে
প্রচুর কাকের ধ্বনি অতি সুললিত শুনি
কর-জোড়ে করিয়া সুভাষে।
কাক কাক উশ্চরায় ডাকি বলে বেহুলায়
একাকী মাজষে ভাসো কেনি
বেহুলা কাকেরে কয় সধুরা জে চাঁদো রায়
প্রভু মৈল বিবাহযামিনী।
উজানি নগর ঘর পিতা সাহে সদাগর
সুবদনী সুমিত্রা জননী
জানাবে এসব কথা মনষা উদ্দেশে জথা
ভাসিয়া চলিলাম একাকিনী।

কাক বলে উতরলি ডিম্ব ফুটাইএছি কালি
ক্ষুধা অতি হএছে বিকল
লোচন মেলিতে নারি বাসা যাছে একেশ্বরী
চার হেতু আইনু কেবল।

ত্রস্ত হইয়া সুন্দরী কাকেরে বিনয় করি
নানা রত্নে ভূষিব তোমায়
অনাথ বেহুলা পাইয়া তিলেক নাহিক দয়া
দ্বিজ বিপ্রদাস রস গায়॥

**৪১**

**পয়ার**

কাক বলে শুন বলি বেহুলা রমণী
কেমতে জানাবা তোর জনকজননী।
তবে ত বেহুলা দিল রতন-অঙ্গুরি
নিদর্শন লইয়া কাক জায় উধা করি।
হরিষে সুমিত্রা সাহে বসিয়াছে যথা
অঙ্গুরি দিলেক কাক কহে সর্ব কথা।
বেহুলার কথা শুনি সাহে পুরীজন
মৃতাবত মহাশোকে করয়ে ক্রন্দন।
তবে ত সুমিত্রা রামা হৃদয় ভাবিয়া
আপনার ছয় পুত্র আনিল ডাকিয়া।
কি আর বিলম্বে ফল চলহ তৎকাল
বেহুলার কিবা গতি করহ উভাল।
প্রমাদ পড়িল সত্য লখিন্দর লইয়া
তেঞি কাক মুখে দিল অঙ্গুরি পাঠায়্যা।
জননীর যত্ন দেখি নড়িল ত্বরিত
গুঙ্গড়ি গঙ্গার জলে হইল উপনীত।
দেখিল মাজস আইসে ভাসিয়া সলিলে
বেহুলা বেহুলা বলি ডাক দিয়া বলে।
শুনিয়া বেহুলা ভাসি আইল নিকটে
আপনার ছয় ভাই দেখে নদীতটে।
ভাই-ভগিনি মাত্র হইল দরশন
কান্দিয়া বেহুলা করে দুঃখ নিবেদন।
দ্বিজ বিপ্রদাস বলে ভাবি পদ্মাদেবী
জনমে জনমে জেন তব পদ সেবি॥

**৪২**

**ত্রিপদী**

কি আর কহিব বাণী জর্মে জর্মে অভাগিনী
এত দুঃখ করিল গোসাঞি
বিধির লিখন ছিলো সেই মাত্র সার হৈল
ইহা বহি দরশন নাঞি।

হেরো করো পরিহার  এ সব তুর্গতি মোর
জানাইহ বাপ-মা চরণ
পাপ ক্ষেণে বিভা হইল  পুনরপি না দেখিল
এই ছিল ললাটে লিখন।
হেন মোর ধর্মগতি  বিভারাত্রে মৈল পতি
পূর্ব জর্মে করেছিনু পাপ
লোকমুখে হইল লাজ  পূর্বের নিবন্ধ কাজ
এই সে হৃদয়ে পরিতাপ।
মৃত পতি লইয়া জাবো  জথাএ মনসা পাবো
প্রাণনাথ জীয়াইবো বিশেষে
নাহি পাই বিষহরি  প্রভু জীয়াইতে নারি
প্রাণ দিব মনসা উদ্দিশে।
প্রণতি করিয়া জায়  উলটিয়া নাহি চায়
ধনা পুল[া] বাঁকে উপনীত
মাজষ রহায়্যা রোষে  বলে দ্বিজ বিপ্রদাসে
বেহুলা প্রবোধ বিরচিত ॥

## ৪৩

### ত্রিপদী

উজানি-নগর ঘর  সাহে মহা সদাগর
সুমিত্রা ত তাহার রমণী
লক্ষকের বুহিতাল  ধনবান কুলশীল
সেই মোর জনক-জননী।
ছয় ভাই আছে মোর  রূপে গুণে বিদ্যাধর
সর্বগুণে বটে অবস্থিত
রত্নময় দিব্যপুরী  দাস দাসী বিদ্যাধরি
প্রতি বধুগণ উল্লাসিত।
জুড়িয়া যুগল পাণি  নিগদন্তি সুবদনী
নিজ তুঃখ নিবেদি তোমারে
মৃত পতি কোলে করি  ভাসিয়া মাজষে তরি
তুমি কেনো রহাও আমারে

চম্পক-নগর ঘর চাঁদো নামে নৃপবর
লখিন্দর তাহার কুমার
বিধির করম-ফলে সেই স্বামী মোরে মিলে
অবুদ্ধিয়া চাঁদো নৃপবর।
বুদ্ধি নাহি চাঁদো রায় নাহি পুজে মনসায়
বিড়ম্বিত অস্তিক-জননী
লখাই বিবাহ-নিশি লোহার মন্দিরে বসি
দংশিলেক কালি নাগিনী।
নৃপতির পুরী জত লোকে দেখি মৃতাবত
সবিশেষ আমারে দেখিয়া
শুনি মোর অনুমতি ভাবি চাঁদো নরপতি
মাজষে দিলেক ভাসাইয়া।
মৃত প্রভু কোলে লৈয়া মাজষে ভাসিনু নিয়া
সলিলে বুলিহে একেশ্বরী
হেরো বাঞ্ছা মনে করি লৈয়া জাবো দেবপুরী
জথায় আছেন বিষহরি।
পুর্ব-জাতিস্মরা নারী আছিলাম দেবপুরী
অনিরুদ্ধ হন মোর পতি
আমি হই উষা বালি সর্বগুণরূপশালী
তালভঙ্গ হইল দৈবগতি।
স্বর্গ হইতে বিষহরি জর্মাইলা মর্তপুরী
প্রভু মোর করিলা নিবাশ
প্রভু জীবাব অনুসারে জাবো সেই দেবপুরে
সুকবি গাইল বিপ্রদাস॥

৪৪

তবে ধনা পুলা বলে-করজোড় করি
জলকুলে এথা আমি সব অধিকারী।
রহায়্যা জিজ্ঞাসা কৈনু না করিহ ক্রোধ
জাও নিজ কার্য্যে আমি হইনু প্রবোধ।
মনসা স্মরিয়া তথা চলিল নিসকঙ্কে
মাজষ ঠেকিল গোদা বড়শ্বর বঙ্কে।
জনার্দননাম তার দুই পায় স্থূল
সম্বন্ধে চাঁদোর শালা লখাই মাতুল।
মাজষ দেখিয়া জিজ্ঞাসয়ে সম্বোধন
অবিচারে জাও কেন জানিব কারণ।
তবে ত বেহুলা বলে জুড়ি যুগ পাণি
উজানী জনক সাহে সুমিত্রা জননী।
চাঁদো রাজনের বধূ লখিন্দর পতি
মনসার বাদে প্রভু মৈল বিভারাতি।

মাজষে ভাসিয়া আমি যাই জল মাঝে
একেশ্বরী নারী আমি রহাও কি কাজে।
তবে পরিচয় দিল বেহুলার ঠাই
তুমি ত জান না আমার ভাগিনে লখাই।
একেশ্বরী স্বর্গপথে করহ গমন
আইসহ আমার পুরী করিব পালন।
তবে ত বেহুলা বলে পূর্বকথা কই
সত্য করি মনসা আনিল ইন্দ্র ঠাই।
বধিয়াছে প্রভু জীয়াইব পুনর্বার
তবে ত তাহার পূজা করিব প্রচার।
প্রবোধিয়া গোদা বালি চলিল তুরিত
বেহুলা জুয়ার-বঙ্কে হইল উপনীত।
অনিষ্ট পাপিষ্ট দুষ্ট জুয়ার প্রবল
জুয়া খেলাইতে তার মজীল সকল।
স্ত্রী-পুত্র হারিয়া সে ব্যাড়ায় নদীতীরে
দেখিলেক মাজষ ভাসিয়া আইসে নীরে।
নানা রত্ন দেখি বড় হৃদয় সন্তোষে
এই ধন লইয়া আজী বঞ্চিব হরিষে।
মাজষ ভাসিয়া আইসে বলে অহঙ্কারে
মাজষ ভিতরে কেবা প্রবোধ আমারে।
তবে ত প্রবোধ বলে বেহুলা সুন্দরী
মৃত পতি লইয়া জাই আমি একেশ্বরী।
কেন বা রহাও আমা তোমা কিবা দায়
অহঙ্কার করি কোপে মাজষ রহায়।
জতো রত্ন ধন আমা করো সমর্পণ
আইসহ আমার ঘরে করিব পালন।
বেহুলা বলেন শুন অবুধ জোয়ার
তুমি ত জান না কিছু মহিমা আমার।
সাবিত্রী জেমন সতী ব্রহ্মার বনিতা
তাহার অধিক আমি সতী পতিব্রতা।
সাঁপ দিতে মাত্র ভস্ম হইবে এখন
কিসেরে আমার তরে করহ জতন।

কিছু ধন দিয়া কবি দিল তার দুঃখে
উদ্ধরিয়া স্ত্রী-পুত্র বঞ্চহ গিয়া সুখে।
সন্তোষ জুয়ার অতি চলিল হরিষে
বড়িসিয়ার বঙ্কে গিয়া মাজষ প্রবেশে।
করপদহীন পাপ বঙ্কে একেশ্বর
দেখিল মাজষ আইসে সলিল উপর
বড়সি ফেলিয়া দন্তে মাজষ রহায়
দেখিয়া বেহুলা বালি সাঁপ দিল তায়।
পাএ চুপড়িয়া গোদ আর পায় ফুলা
চক্ষে ঢেলা অপরূপ এক হাত নুলা।
পূড়ার প্রমাণ তার পৃষ্ঠে মহা কুঁজ
খোস পাঁচড়া গায়ে সদা পড়ে পুঁজ।
বাঁকা মুখ খোতা কথা গলে গলগণ্ড
উপমা দিবার নাহি প্রবীণ কোরণ্ড।
সর্পের আকৃতি তার মাথে নড়ে ঝুট
তাল-গোড়া ওলোনা কাঁকলি-খানি ছোট
ঝাঁটা যেন দুই গোপ ঘোড়া-নেজ দাড়ি
কাঁকড়া সমান গোদে হয়েছে বেজুড়ি।
বড়সি ফেলিয়ে দন্তে মাজষ রহায়
নুলা হাত ছানি দিয়া বলে আয় আয়।
জত ধন বিত্তি মোরে কর সমর্পণ
মোর ঘরে আএ তোর করিব পালন
আমি তো ধরিব মাচ বেচ লইয়া তুমি
বঞ্চিতে তোমার সঙ্গে ইচ্ছা করি আমি।
আছয়ে তেইশ মাগু রূপে অনুপমা
তা সবার রূপ মনে নাই লএ আমা।
দেখিয়া তোমার রূপ ডুবি গেল মন
তোমা আমা দেখা হৈল দৈবের ঘটন।
তব যোগ্য স্বামী আমি মোর যোগ্য তুমি
আপনার গুণকথা কি কহিব আমি।
আমা হেন গুণবন্ত না পাইবা কোথা
কত বিদ্যা জানি আমি কি কহিব কথা।

যদি তোর তরে বিড়ম্বিত হএ বিধি
আমা ছাড়ি না পাইবে অনুপম নিধি।
প্রধান করিয়া ঘরে এড়িব তোমারে
শুনিয়া বেহুলা সতী শাপ দিল তারে।
মাজস বড়ষি দিয়া টানি আনি কুলে
বেহুলার শাপে গোদা নাবালেতে ওলে
নাড়িয়া চাড়িয়া গোদ ওলি বারে বারে
আঁকু বাঁকু করিয়া কান্দএ উশ্চ স্বরে।
ছোট-মোট গোদ নহে চুপড়ি প্রমাণ
নেঁজুড়ি হয়্যাছে তাহে কাঁকড়া সমান।
অচ লইয়া গোদা কান্দে উশ্চরায়
ফাফর হইয়া ঢোকে ঢোকে জল খায়।
প্রণতি বেহুলা প্রতি করয়ে স্তবন
দয়াএ বেহুলা শাপ কইল বিমোচন।
গোদ আদি জত রোগ সব হৈল দূর
কুলে উঠি বেহুলারে স্তবন প্রচুর।
গিধিনী শকুনি পক্ষ আছে আর বঙ্কে
বেহুলার মাজষ তথাএ গিয়া ঠেকে।
মৃত নর-গন্ধ মাত্র দুই পক্ষ পায়
পাথে আচ্ছাদিয়া তারা মাজষ রহায়।
মৃত নর-গন্ধ পাইয়া বলে অহঙ্কার
ক্ষুধায় পিড়িত জায় করিতে সংহার।
বেহুলা বিনয় করে জুড়ি দুই পাণি
না কর প্রমাদ না বলহ হেন বাণী।
রতনে ভূষিব তোমা জাইবার কালে
পক্ষ বলে আমারে ভাণ্ডহ বাক্য ছলে।
এমত অবুধ আর না পাও সংসারে
অধিক বেহুলা স্তব করেন তাহারে।
বেহুলা জতেক কহে দুঃখিত অন্তরে
প্রবোধ না মানে পক্ষ জায় খাইবারে।
বুকে কর হানে রামা হাহাকার করি
করে করি লইল তীক্ষ্ণ রসান কাটারি।
ছাড়িতে না পার যদি মৃত প্রভু আশ
কাটারি হানিয়া মৈলে খাইও মোর মাস।
মনসা চিন্তিয়া রামা গলে দিতে কাতি
রথভরে অন্তরীক্ষে আইলা পদ্মাবতী।
পাখেতে ধরিয়া পদ্মা দুই পক্ষ ফেলে
ভয় নাই আকাশবচনে পদ্মা বলে।
শুনিয়া বেহুলা রামা চলিলা নিশকঙ্কে
মাজষ ঠেকিল গিয়া শার্দুলের বঙ্কে।
পদ্মাবতী-চরণসরোজমধু লোভে
দ্বিজ বিপ্রদাস তথি ভৃঙ্গরূপে শোভে॥

৪৫

অহঙ্কার করিয়া ব্যাঘ্র বিপরীত ডাকে
বিক্রম করিয়া পুচ্ছ ঠেকায় মস্তকে।
দুই কর্ণ তুলিয়া আনল-দৃষ্টি চায়
পাষাণ ভাঙ্গিতে পারে দশনের ঘায়।
কান্দে ত বেহুলা রামা ভাবিয়া গোসাঞি
আজি ব্যাঘ্র হাতে মোর প্রাণরক্ষা নাঞি
শুনিয়া ব্যাঘের ডাক প্রাণ চমকিত
মড়া কোলে করে সতী হইল মূর্ছিত।
মনসা-কুমারী মনে স্মরিয়া সঘন
এই তো সঙ্কটে মাতা করহ রক্ষণ।
ত্রাসিত বেহুলা মৃত পতি লইয়া কোলে
ব্যাঘ্র মুক্তি করি পদ্মা রথে কুতুহলে।
আজি জানি বেহুলা হারায় প্রাণেশ্বর
আমার স্ত্রীবধ পদ্মা তোমার উপর।
কান্দিয়া বেহুলা রামা মনসা সোঙরে
অন্তরীক্ষে পদ্মাবতী আইলা তথারে।
ধরিয়া ব্যাঘ্রের পুচ্ছ ফেলিল আকাশে
দেবী বৈলা ভয় নাঞি রচে বিপ্রদাসে

৪৬

অন্তরীক্ষে বোইলা বাণী ভয় নাঞি স্নুবদনী
প্রভু লইয়া জাও নিজ কাজে
বেহুলা সম্বিত পায়্যা ব্যাঘ্র-বাঁক এড়াইয়া
মাজষ মেলিলা গঙ্গা মাঝে।
নিশিদিশি উপবাসী রূপসী মাজষে ভাসি
চানকের গঙ্গে পরবেশ
জত বুড়নিয়া তথি নিবসন্তি তুষ্টমতি
ভ্রমন্তি কপট মায়াবেশে।
ললাটে উজ্জল ফোঁটা কান্ধ শোভা যোগপাটা
পদ্মবীজে জপ্যমালা করে
মিছা মন্ত্র জপ করে গলায় রুদ্রাক্ষ ধরে
নিশি হইলে তুষ্টু-বিত্তি করে।
কুমন্ত্রণা শিক্ষা জানে হিংসিয়া লোকের প্রাণে
সর্বধন হরে মহা লোভে
হেনকালে দৈবযোগে মাজষ ভাসিয়া লাগে
গগনেতে রবি যেন শোভে।
জত বুড়নিয়া-গণে বিশেষ গণিয়া জানে
বহুধন পাবো একু ঠাঞি
অনুমান করি সভে নৌকা আরোহিয়া তবে
বেহুলার মাজষ রহাই।
নানা-আভরণ কন্যা রূপে গুণবতী ধন্যা
দেখিয়া আনন্দ লাগে মন
অহঙ্কারে বলে তথা ধন লইয়া জাও কোথা
আইস কন্যা আমার ভুবন।
বেহুলা সম্ভ্রমচিত্ত সর্ব অঙ্গ রোমাঞ্চিত
কম্পবান সজল নয়ন
কি করিব কি বলির সভয় হরিল সব
পদ্মা-পদ করেন স্মরণ।
বুড়নে নিষ্ঠুর দেখি ঈষত মেলিয়া আঁখি
স্তুতি করে রোদন-বদনে
আমি কুলবতী হই মৃতস্বামী লইয়া জাই
দেখিয়া রহাও কি কারণে।

বেহুলা জতেক কহে প্রবোধ না মানে তাহে
অধিক হইল ক্রোধবন্ত
কেহ দন্ত করি জায় কেহ পরশিতে চায়
বুড়নিয়া বিষম দুরন্ত।
মৃতপতি কোলে করি সোঙরিয়া বিষহরি
নির্জিতা মূর্ছিতা পড়ি তথি
বেহুলা দুর্গতি অতি জানিলা তো পদ্মাবতী
রথে ভরে আইলা শীঘ্রগতি
মনসার মায়া-ধন্ধ বুড়নিয়া হইল অন্ধ
মাজষ ঠেকিল পদাঙ্গুলে
পদ্মা রথে ভর কৈল বেহুলা চেতন পাইল
নিশি দিশি জায় কুতূহলে।
এড়াইলা নানা দুঃখে প্রবেশিলা চৌমুখে
বিশ্রাম করিয়া ভাবে মনে
চারিদিগে জল সবো কোন পথ দিয়া যাবো
পদ্মা-পদ করেন স্মরণ।
জানিয়া মনসাদেবী মনে অনুমান ভাবি
নেতোরে বলিলা সংবিধান
চৌমুখে বেহুলা রয়্যা কান্দে পথ না পাইয়া
ঝাটো আনো মোর বিগুমান।
চলিল ধোবানি-বেশে জথাএ বেহুলা ভাসে
পুত্র বধি এড়ি ভূমিতলে
বেহুলার মন ছলে বস্ত্র কাচে কুতুহলে
পুত্র জীয়াইয়া ঘরে চলে।
দেখি শীঘ্র বেহুলায় ধরিল নেতার পায়
কহে দুঃখ আপন কারণ
আমি জাতিস্মরা নারী পদ্মা-পদ সেবা করি
দম্পত্য-নিবিষ্ট এক মন।
আছিলাম দেবপুরী আনিলেন বিষহরি
প্রভুরে দংশিল বিভারাতি
পূর্বে সত্য কৈলা মোরে জীয়াইব প্রাণেশ্বরে
তার পুজা প্রচারিব ক্ষিতি।

মৃতপতি লইয়া ভাসি মনসা উদ্দিশে আসি
এই তো চৌমুখে পরবেশ
কোন পথ দিয়া জাব কোথায় মনসা পাব
তুমি মোরে বলহ উদ্দিশ।
নেতো বলে প্রতিকার নাহি তোর চিন্তা আর
আইস ঝাটো মোর অনুসারে
চলিল হরিষ-ভাবে হাথে জেন স্বর্গলাভে
অন্ধ জেন নয়ন প্রসারে।
সফল জীবন চিত্তে নেতো-অনুগত পথে
দেবপুরে হৈল উপনীত
জনমে জনমে সেবি ভাবিয়া মনসাদেবী
দ্বিজ বিপ্রদাস বিরচিত ॥

## ৪৭

### পয়ার

অচল সিজুয়া-গিরি অতি রম্য ধাম
ব্রহ্মা আদি করি তথা দেবের বিশ্রাম।
ভৃগু পরাশর আদি ঋষি সন্নিধানে
আছেন তপস্যা করি পরম ধেয়ানে।
কোথাও পরম যোগী সিদ্ধি সাদ্ধে বর
খড়্গা ভেদিয়াছে তথা অব্যক্ত কন্দর।
কোথাও তম্বুরা গান মধুর সুস্বরে
গায়ন্তি সুধীর গীত শুনি মনোহরে।
বিদ্যাধর অপস্বর আছয়ে কুতুহলে
গায়ন্তি নৃত্যন্তি তথা সুচ্ছন্দ সুতালে।
স্থানে স্থানে কল্পতরু তথাই নিবসে
জরা মৃত্যু দুঃখ শোক হরে তপরসে।
কোথাও অমরগণ আছে নিরবধি
পিয়ন্তি অমৃত-ঝারা ঝরে কলানিধি।
মহৌষধি তরু তথা আছে কোন স্থানে
শোক মৃত্যু কভু নহে তাহা পরশনে।
নানা পক্ষ কলরব সুললিত শুনি
পবন আহার করি আছে কত ফণী।
নানা বর্ণে পশু বৈসে মৃগ নানা জাতি
স্বর্গগঙ্গা-জল খাইয়া পরম পিরীতি।
শিখরের শৃঙ্গে ধাম বিচিত্র নির্মাণ
তথায় নিবসে উমা দেব পঞ্চানন।
দেবগণ সঙ্গে রঙ্গে ত্রিদশের রায়
হেনকালে বেহুলা যে মিলিলা তথায়।
নানা রত্ন অলঙ্কার মাজ্জযে আছিল
ঘাগর নপূর পরি নৃত্যকি কাছিল।
দেব-কন্যা মধ্যে গেল বেহুলা রমণী
রূপ-বেশে মোহিত অমর সুর মুনি।
পূর্ব জন্মকৃত ছিল সামান্য বিশেষ
সর্ব উপসন্ন হৈল অমরের দেশ।
আপনি মৃদঙ্গ বাহে গীত গাহে রঙ্গে
সুতাল সুচ্ছন্দে নৃত্য করে অঙ্গভঙ্গে।
ক্ষেণেক রহিয়া রামা করয়ে বিশ্রাম
পুনঃ ছন্দ-বিছন্দে নাচয়ে অনুপাম।
দ্বিজ বিপ্রদাস বলে বন্দি বিষহরি
কামেতে পীড়িত হইয়া বলে ত্রিপুরারি

৪৮

পাহিড়া

বেহুলা যুবতী সতী নৃত্যন্তি গায়ন্তি তথি
দেখি পশুপতি মন ভোলে
কামদেব আসি মনে হানিলেক পঞ্চাননে
লজ্জা ছাড়ি তারে কিছু বলে।
শুন নৃত্যবতী কন্যা পরম যুবতী ধন্যা
পতি লোভে সতী লো যুবতী
কিবা তোর অভিমতি বলহ আমার প্রতি
বর দিব আমি পশুপতি।
মদনে কাতর হর বেহুলারে সত্বর
শুন লো যুবতী গুণবতী
জিনি পূর্ণ শশধর সুধা চারু মুখ তোর
ঈষত হাসিতে রস-গতি।
আমি হেন মনে লখি হইয়া চকোর পাখী
সুধাপান করি নানা রসে
কহো লো যুবতী সতী জীয়াবো তোমার পতি
কমুণ্ডল জলের পরশে।
দেখিয়া যৌবন তোর কাম-সাগরেতে মোর
ডুবি মন হইল বিকল
পশুপতি তোরে বলে দহে প্রাণ কামানলে
কৃপা করি হও অনুকুল।
কটাক্ষে মদনশর ভেদিলেক অন্তর
অস্থির হইল মোর মন
মহা ঔষধের বড়ি দেহ মোর অঙ্গে পড়ি
ঝাটো করি রাখো ত্রিলোচন।
ভুজ অতি অনুপাম আলিঙ্গনে পুরে কাম
করহ-নিন্দিত সুবন্ধন
বুকে কুচগিরি চাপ সঘন নিতম্ব দাপ
অবিরত করো রতিদান।

